




MUHAMMAD



২৪ ঘণ্টা ব্যবহারিক জীবনে আমলযোগ্য

# রাসূলুল্লাহ স. এর ১০০০ সুন্নাত

শাইখ খালীল আল হোসেনান
থেকে
মাওলানা ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম
মোহাম্মাদ নাছের উদ্দিন

২৪ ঘণ্টা ব্যবহারিক জীবনে আমলযোগ্য

# রাসূলুল্লাহ সা-এর ১০০০ সুন্নাত

মূল

**শাইখ খালীল আল হোসেনান**

বাংলা রূপান্তর-সম্পাদনা

**মাওলানা ডক্টর শাহ মুহাম্মদ 'আবদুর রাহীম**

[মুমতাযুল মুহাদ্দিসীন ও মুমতাযুল মুফাসসিরীন

**মোহাম্মদ নাছের উদ্দিন**



সোনালী সোপান প্রকাশন

৩৮/৩ বাংলাবাজার, ঢাকা-১১০০

ফোন : ৭১২৩৭১৬, ০১৭১৫৮১৯৮৬৯

পৃষ্ঠপোষকতায়
মোসাম্মাৎ সকিনা খাতুন

প্রতিষ্ঠাতা
ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম

প্রকাশক
মুহাম্মাদ আবদুল জাব্বার
মোবাইল : ০১৭১৫৮১৯৮৬৯ , ০১৭৩৩১১৩৪৩৩

পরিচালক
মুহাম্মাদ আবদুস সাত্তার



প্রথম প্রকাশ ঃ নভেম্বর ২০১২
দ্বিতীয় সংস্করণ ঃ অক্টোবর ২০১৩

বর্ণবিন্যাস
নাছের পাটওয়ারী ডিজাইন ঘর

মুদ্রণে ঃ ক্রিয়েটিভ প্রিণ্টার্স

হাদিয়া : ২৬০ টাকা মাত্র।

যাঁরা

দৈনন্দিন জীবনে

রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম-এর সুন্নাত

অনুসরণ করতে চায়

তাঁদের জন্য.............!

# কেন এই
# বই

এ দেশের মানুষের ইসলামের প্রতি শ্রদ্ধামিশ্রিত আবেগ ও ভালোবাসার দরুণ আজ এদেশে ইসলামী প্রকাশনা শিল্প একটি বিরাট স্থান দখল করে আছে। কিন্তু অত্যন্ত দুঃখের সাথে বলতে হয়- 'দৈনন্দিন জীবনে ২৪ ঘণ্টায় আমরা যে সকল কাজ করি, তার সুন্নাত তরীকা কী' এরকম বই আজ পর্যন্ত আমাদের চোখে পড়েনি। তাই আমরা আমাদের দৈনন্দিন জীবনের আমলগুলোকে সঠিক জ্ঞানের অভাবে শয়তানের অন্যতম থাবা 'বিদ'আত' এর সাথে মিশিয়ে নষ্ট করে দিচ্ছি। হঠাৎ করে এমন একটি বই পেলাম যেখানে দৈনন্দিন জীবনের আমলগুলো কুর'আন ও সহীহ্ হাদীসের আলোকে উল্লেখ রয়েছে। বইটি হলো: শাইখ খালীল আল হোসেনান রচিত "1000 SUNAN EVERY DAY AND NIGHT" বাংলা ভাষা-ভাষীদের কথা চিন্তা করে বইটি রূপান্তরের কাজে হাত দিই। বইটিতে কিছু অপূর্ণাঙ্গতা ছিলো। সে বিষয়গুলো আমরা এতে সংযোজন করি। বইটি 'মু'মিনের আয়না' স্বরূপ। একজন মু'মিন ২৪ ঘণ্টায় কী কী সহীহ্ আমল করতে পারে, তা তুলে আনার জন্য আমরা অক্লান্ত পরিশ্রম করি। দীর্ঘ পরিশ্রমের পর অবশেষে বইটি পূর্ণাঙ্গতা লাভ করে।

এটি একটি অনুবাদ কাজ হলেও আমরা কিছু মৌলিক বিষয়াদি সংযোজন-সম্পাদনা করে বইটির ক্রমধারা নতুনভাবে বিন্যাস করেছি।

বইটিকে একটি মৌলিক গ্রন্থ হিসেবে রূপায়ন করতে এতে 'Footnote' এর পাশাপাশি শেষে একটি 'গ্রন্থপঞ্জি' উপস্থাপন করা হয়েছে। উল্লিখিত হাদীসের রেফারেন্স বর্তমানে বহুল প্রচলিত 'মাকতাবাতুশ শামেলা' সফটওয়ার থেকে উল্লেখ করেছি।

এ অনুপম বইটির প্রথম সংস্করণ স্বল্প সময়ে শেষ হয়ে যায়। তাই দ্বিতীয় সংস্করণ প্রকাশ করার সময়ে প্রথম প্রকাশের ত্রুটিগুলো সংশোধন এবং কিছু বিষয় সংযোজন করতে হয়েছে। ফলে কলেবরে কিছুটা বৃদ্ধি পেয়েছে।

আল্লাহ্ আমাদের সকল কাজ সুন্নাত অনুসারে করার তাওফিক দান করুন। আমিন!

ঢাকা- অক্টোবর-২০১৩

মাওলানা ডক্টর শাহ মুহাম্মদ 'আবদুর রাহীম
মোহাম্মদ নাছের উদ্দিন

# প্রকাশকের কথা

শাইখ খালীল আল হোসেনান রচিত "২৪ ঘণ্টা ব্যবহারিক জীবনে আমলযোগ্য রাসূলুল্লাহ সা. এর ১০০০ সুন্নাত" (1000 SUNAN EVERY DAY AND NIGHT) গ্রন্থটি বাংলা ভাষায় রূপান্তর ও সম্পাদনা করেছেন মাওলানা ডক্টর শাহ মুহাম্মদ আবদুর 'রাহীম ও মোহাম্মদ নাছের উদ্দিন। বইটি প্রকাশ করতে পেরে মহান আল্লাহ শুকরিয়া জ্ঞাপন করছি আল হামদু লিল্লাহ। দরূদ ও সালাম প্রেরণ করছি মানবতার মুক্তির দূত রাসূলুল্লাহ সা. এর প্রতি।

আশাকরি "২৪ ঘণ্টা ব্যবহারিক জীবনে আমলযোগ্য রাসূলুল্লাহ সা. এর ১০০০ সুন্নাত" নামক গ্রন্থটি পাঠক মহলে ব্যাপক সমাদৃত হবে। সাধারণ পাঠক, জ্ঞানপিপাসু ছাত্রসমাজ ও গবেষক মহলের ব্যবহার উপযোগী করে বইটি প্রকাশ করা হয়েছে। প্রতিটি মুসলিম নর-নারীর জন্য এটি একটি অতীব প্রয়োজনীয় বই। এতে কুর'আন ও সহীহ হাদীসের ভিত্তিতে ব্যক্তিগত, সামাজিক, পারিবারিক, ইসলামের মৌলিক বিধি-বিধান, অযূ-গোসল, নামায-রোযা, দু'আ-দুরূদ ইত্যাদি সাবলীল ভাষায় সুচারুভাবে উপস্থাপন করা হয়েছে। আলোচ্য বই পড়ার মাধ্যমে রাসূলুল্লাহ সা.-এর সুন্নাত অনুসারে ২৪ ঘণ্টা ব্যবহারিক জীবনে ইসলামের অনুসরণ ও অনুকরণ করা যাবে।

এ কাজে যারা সময়, শ্রম, ও মেধা দিয়েছেন তাদের প্রতি কৃতজ্ঞতা জানাই। পাঠকদের সুচিন্তিত পরামর্শ পরবর্তী সংস্করণে প্রতিফলিত হবে বলে প্রতিশ্রুতি রইল। আল্লাহ আমাদের এই প্রয়াস কবুল করুন। আমীন!

মুহাম্মাদ আবদুল জাব্বার

# ভূমিকা

সমস্ত প্রশংসা মহান আল্লাহ তা'আলার যিনি পরম করুণাময়, অসীম দয়ালু, সর্বশক্তিমান এবং যিনি দৃশ্য-অদৃশ্য সকল কিছুই অবলোকন করেন। সকাল-সন্ধ্যা আমরা তারই নিকট প্রার্থনা করি। দুরূদ ও সালাম মহান আল্লাহ প্রেরিত শেষ নবী হযরত মুহাম্মাদ সা. এর উপর এবং তাঁর স্ত্রী, পরিজন, সাহাবী ও কিয়ামত পর্যন্ত যাঁরা তাঁর অনুসরণ করবে তাদের উপর। আলোচ্য বইয়ের উদ্দেশ্য হলো: একজন মুসলিম তার দৈনন্দিন জীবনে রাসূলের সুন্নাত অনুসরণ করে পথ চলতে সাহায্য করা। আর রাসূলুল্লাহ সা.-এর সুন্নাত অনুসরণের মাধ্যমেই দুনিয়ার শান্তি ও পরকালীন মুক্তি নিশ্চিত করা। কেননা রাসূলুল্লাহ সা. এর কথা, কাজ ও সমর্থনের মাধ্যমে যে সকল আমল প্রমাণিত হয়েছে তা দ্বারা একজন মুসলমান সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত সুন্নাতী জীবন অতিবাহিত করতে পারেন।

যূননুন মিসরী রহ. বলেন: "আল্লাহকে ভালোবাসার নির্দশন হলো তাঁর রাসূলুল্লাহ সা. যা বলেছেন, যা করেছেন এবং যাতে সম্মতি দিয়েছেন তা করা আর যাতে নিষেধ করেছেন তা না করা।"

আল্লাহ তা'আলা বলেন:

قُلْ إِن كُنتُمْ تُحِبُّونَ اللَّهَ فَاتَّبِعُونِي يُحْبِبْكُمُ اللَّهُ وَيَغْفِرْ لَكُمْ ذُنُوبَكُمْ ۗ وَاللَّهُ غَفُورٌ رَّحِيمٌ.

"বলুন, যদি তোমরা আল্লাহকে ভালোবাসতে চাও তবে আমার অনুসরণ করো, আল্লাহ তোমাদের ভালোবাসবেন এবং তোমাদের পাপসমূহ ক্ষমা করে দেবেন। আল্লাহ অত্যন্ত ক্ষমাশীল এবং পরম দয়ালু।"[১]

হাসান আল বসরী রহ. বলেন, 'বান্দার আল্লাহর প্রতি ভালোবাসার নিদর্শন হচ্ছে তাঁর নবী সা. এর সুন্নাহর প্রতি তাদের আমল বা অনুগামিতা।'

ঈমানদারদের মর্যাদাকে পরিমাপ করা হয় তাঁর নবীর সুন্নাহর অনুসরণ অনুযায়ী। আল্লাহর নিকট সেই অতি প্রিয় যে তাঁর রাসূলুল্লাহ সা. এর সুন্নাহ অনুসরণে যত বেশি অগ্রগামী। এই জন্যই আমি এটিকে সংকলন করেছি যাতে মুসলিমদের কাজকর্মে নবী করীম সা. এর সুন্নাহকে পুনর্জাগরিত করা যায়। তাদের দৈনন্দিন জীবন, ইবাদাত, ঘুম, পানাহার, লোকদের সাথে আচার-আচরণ, পবিত্রতা, ঘরে প্রবেশ এবং বাইরে যাওয়া, পোশাক পরিধান এবং বাকি অন্যান্য ক্ষেত্রে। এটা আশ্চর্যের বিষয় যে, যদি আমাদের কেউ কিছু অর্থ হারায় সে কত মনোযোগ দেয় এবং এই ব্যাপারে কত চিন্তিত হয় ও কত চেষ্টা করে এটাকে খুঁজে পাওয়ার জন্য। অথচ কত সুন্নাহ আমাদের জীবনে আমরা হারাচ্ছি? এটা কি আমাদেরকে চিন্তিত করে? আমরা কি এগুলোকে আমাদের জীবনে ফিরিয়ে আনতে মুজাহাদা

---

[১] আল কুর'আন, সূরা আলে ইমরান ৩:৩১

বা চেষ্টা-সাধনা করি? সমস্যা হচ্ছে আমরা দিনার-দিরহাম তথা টাকা-পয়সাকে সুন্নাহর চাইতে বেশি প্রাধান্য দেই। যদি মানুষকে বলা হতো রাসূলুল্লাহ সা. এর সুন্নাতসমূহ থেকে একটি সুন্নাত অনুসরণ করলে এত পরিমাণ অর্থ দেয়া হবে, তবে দেখা যেত যে, মানুষজন সকাল-সন্ধ্যা রাসূলুল্লাহ সা. এর সুন্নাত অনুসরণ করা শুরু করে দিত। কিন্তু এই টাকা-এই সম্পদ কোনো উপকারে আসবে না যখন আমাদেরকে আমাদের কবরে শোয়ানো হবে এবং জমিনের মাটি আমাদের উপর চাপা দেয়া হবে।

মহান আল্লাহ বলেন:

بَلْ تُؤْثِرُونَ الْحَيَاةَ الدُّنْيَا . والاخِرَةُ خَيْرٌ وَأَبْقَىٰ.

"কিন্তু তোমরা দুনিয়ার জীবনকেই বেশি প্রাধান্য দাও। অথচ আখিরাত হচ্ছে উত্তম এবং স্থায়ী।"[২]

এ বইয়ে এমন কতগুলো সুন্নাত সংকলন করা হয়েছে যা মানুষ সকাল-সন্ধ্যা অনুসরণের মাধ্যমে পরকালীন পুরস্কার পাওয়ার ব্যাপারে নিশ্চিত। এ সকল সুন্নাহ প্রতিটি মানুষ খুব সহজেই সকাল-সন্ধ্যা অনুসরণ ও আমল করতে পারবে। আমি লক্ষ্য করলাম যদি কেউ যথাসাধ্য চেষ্টা করে তবে সে তার জীবনের সব প্রয়োজন পূরণ করতে যে সুন্নাত পালন করতে হবে তা এক হাজারের কম নয়। এ ছোট পুস্তিকাটি সুন্নাতকে সহজে বাস্তবায়নের উপায় ব্যতীত আর কিছুই নয়। যদি একজন মুসলিম চায় তাহলে এক হাজার সুন্নাহ দৈনিক পালন করতে পারে এবং তা স্বভাবতই এক মাসে ত্রিশ হাজারে পরিগণিত হবে। ঐ লোকটির দিকে তাকাও যে এই সুন্নাহগুলো সম্পর্কে জানে না অথবা এই সুন্নাহগুলো জানলেও এগুলো পালন করছে না। তাহলে তার জন্য পরকালে কী প্রতিদান অপেক্ষা করছে? অবশ্যই সে পরকালে বঞ্চিত হবে। সুন্নাতকে আঁকড়ে ধরার উপকারিতার মধ্যে রয়েছে-

১. ভালোবাসার মর্যাদায় পৌঁছাবার জন্য: আল্লাহ তা'আলার ভালোবাসা পাওয়ার সহজ উপায়, যা তাঁর ঈমানদার বান্দাদের জন্য।
২. এটি হচ্ছে ফরজ কাজগুলোর কাঠিন্যতা লাঘব করার উপায়।
৩. এটি হচ্ছে বিদআতে পতিত হওয়া থেকে সুরক্ষার পথ।
৪. আল্লাহর দ্বীন যা উপস্থাপন করে তাকে মর্যাদা দেওয়ার এটি একটি নিদর্শন।[৩]

আল্লাহর নামে বলছি, হে মুসলিম উম্মাহ, তোমাদের জীবনের সর্বক্ষেত্রে তোমাদের রাসূলুল্লাহ সা. এর সুন্নাতকে জাগরিত করো, কারণ সুন্নাহ হচ্ছে তোমাদের জীবনে রাসূলুল্লাহ সা. কে পরিপূর্ণ ভালোবাসার প্রমাণ এবং তাঁকে অনুসরণ করা তোমাদের ঈমান ও ইখলাসের বহিঃপ্রকাশ।

---

[২] আল কুর'আন, সূরা আ'লা ৮৭:১৭-১৯
[৩] অর্থাৎ কোন কিছুকে মর্যাদা দেওয়ার উদ্দেশ্যে তার সাথে লেগে থাকা অর্থাৎ সুন্নাহ অনুসরণে লেগে থাকা।

# সূচিপত্র

## অধ্যায়-১

# সুন্নাত ও এর গুরুত্ব

## সুন্নাতের পরিচয়

সুন্নাত শব্দের অর্থ হলো চলার পথ, কর্মনীতি ও পদ্ধতি। ইমাম রাগিব ইস্ফাহানী রহ. বলেন, "সুন্নাতুন্নবী বলতে সে পথ ও রীতি-পদ্ধতি বুঝায়, যা নবী করীম সা. বাছাই করে নিতেন এবং অবলম্বন করতেন।"

রাসূলুল্লাহ ﷺ-এর কথা, কাজ, আদেশ ও সম্মতিকে আমরা সুন্নাত বলে জানি। সুন্নাত হলো সেই মূল আদর্শ যা আল্লাহ তা'আলার নির্দেশে রাসূলে করীম ﷺ নিজে তাঁর বাস্তবজীবনে দায়িত্ব পালনের বিশাল ক্ষেত্রে অনুসরণ করেছেন; অনুসরণ করার জন্যে দৃষ্টান্ত (গাইডলাইন) হিসেবে রেখে গেছেন দুনিয়ার মানুষের সামনে।

## সুন্নাত অনুসরণে কুর'আনী নির্দেশ

দৈনন্দিন জীবনে রাসূলুল্লাহ ﷺ-এর সুন্নাত অনুসরণ করতে কুর'আনী নির্দেশনা হলো : মহান আল্লাহর বাণী :

وَمَا آتَاكُمُ الرَّسُولُ فَخُذُوهُ وَمَا نَهَاكُمْ عَنْهُ فَانْتَهُوا.

"এবং রাসূল তোমাদের যা দেন তা গ্রহণ কর, আর যা থেকে তোমাদের নিষেধ করেন তা থেকে বিরত হও।"[১]

মহান আল্লাহ আরো বলেন,

فَلَا وَرَبِّكَ لَا يُؤْمِنُونَ حَتَّىٰ يُحَكِّمُوكَ فِيمَا شَجَرَ بَيْنَهُمْ ثُمَّ لَا يَجِدُوا فِي أَنْفُسِهِمْ حَرَجًا مِمَّا قَضَيْتَ وَيُسَلِّمُوا تَسْلِيمًا.

"অতএব তোমার রবের কসম, তারা মুমিন হবে না যতক্ষণ না তাদের মধ্যে সৃষ্ট বিবাদের ব্যাপারে তোমাকে বিচারক নির্ধারণ করে, তাউপর তুমি

---

১ আল কুর'আন : সূরা হাশর ৫৯ : ৭

যে ফয়সালা দেবে সে ব্যাপারে নিজেদের অন্তরে কোনো দ্বিধা অনুভব না করে এবং পূর্ণ সম্মতিতে মেনে নেয়।"[২]

## সুন্নাত অনুসরণে হাদীসের নির্দেশ

**প্রথম দলিল :** রাসূলুল্লাহ ﷺ-এর হাদীস-

عنْ أَبِي هُرَيْرَةَ رضي الله عنه عن النبيّ صَلّى اللهُ عَلَيْهِ وسَلَّم قال : دَعُونِي ما تَرَكْتُكُمْ: إِنَّما أَهْلَكَ من كَانَ قبْلكُم كَثْرةُ سُؤَالِهِمْ، وَاخْتِلافُهُمْ عَلَى أَنْبيائِهِمْ، فَإِذا نَهَيْتُكُمْ عنْ شَيْءٍ فاجْتَنِبُوهُ، وَإِذا أَمَرْتُكُمْ بأَمْرٍ فَأْتُوا مِنْهُ ما اسْتَطَعْتُمْ.

"আবু হুরাইরা رضي الله عنه থেকে বর্ণিত, নবী কারীম সাল্লাল্লাহু ﷺ বলেছেন: আমি যা কিছু তোমাদের জন্য ছেড়ে দিয়েছি, সেগুলোর ব্যাপারে তোমরা আমাকে ছেড়ে দাও। (আমাকে কোনো প্রশ্ন করো না) জেনে রাখো, তোমাদের পূর্ববর্তী মানুষরা নবীদের অত্যধিক প্রশ্ন ও তাদের সাথে মতভেদ করার কারণে ধ্বংস হয়ে গেছে। অতএব আমি যখন তোমাদের কোনো বিষয়ে নিষেধ করি তখন তোমরা তা থেকে বিরত থাকবে। আর যখন আমি তোমাদের কোনো কাজের আদেশ দেই তখন তা তোমরা যথাসাধ্য পালন করবে।"[৩]

## সুন্নাত অনুসরণ না করার পরিণতি

রাসূলুল্লাহ ﷺ-এর সুন্নাত অনুসরণের মাধ্যমেই দুনিয়া ও আখিরাতের কল্যাণ লাভ সম্ভব। আর তার সুন্নাত অনুসরণ না করলে দুনিয়ায় হবে লাঞ্ছিত এবং পরকালে জান্নাত লাভ থেকে বঞ্চিত হবে। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ ﷺ-এর হাদীস,

عَنْ أَبِي هريرة رضي الله عنه أَن رسول الله صَلّى اللهُ عَلَيْهِ وسَلَّم قَالَ: كُلُّ أُمَّتِي يدْخُلُونَ الْجنَّةَ إِلاَّ مَنْ أَبِي. قِيلَ وَمَنْ يَأَبِى يا رسول الله ؟ قَالَ: منْ أَطَاعَنِي دَخَلَ الجنَّةَ ، ومنْ عصَاني فَقَدْ أَبِي.

"আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, রাসূলুল্লাহ ﷺ বলেছেন, আমার সকল উম্মত জান্নাতে প্রবেশ করবে কিন্তু তারা নয় যারা (আমাকে) অস্বীকার

---

[২] আর কুর'আন : (সূরা আন নিসা, ৪ : ৬৫

[৩] সহীহ মুসলিম, হাদীস নং : ৭২৮৮

করবে। প্রশ্ন করা হলো, ইয়া রাসূলাল্লাহ! (আপনার উম্মতের মধ্যে আবার) কারা আপনাকে অস্বীকার করবে? তিনি বললেন: যে আমার আনুগত্য করবে সে জান্নাতে প্রবেশ করবে। আর যে আমার অবাধ্য হলো সে-ই আমাকে অস্বীকার করল।[৪]

## সুন্নাত অনুসরণের পদ্ধতি

সুন্নাত অনুসরণের সঠিক পদ্ধতি হলো: রাসূলুল্লাহ সা. যেভাবে যে আমল করেছেন বা যে আমল যেভাবে করতে অনুমোদন দিয়েছেন সেভাবে করা। সাহাবায়ে কেরাম রা. রাসূলুল্লাহ সা.-এর অভ্যাস, চাল-চলন, উঠা-বসা ইত্যাদি বিষয়কেও পূর্ণাঙ্গভাবে অনুসরণ করতেন। এ প্রসঙ্গে সাহাবায়ে কেরামের আমলের দু'টি দৃষ্টান্ত:

### সুন্নাত অনুসরণের ১ম দৃষ্টান্ত

عَنْ مُجَاهِدٍ قَالَ: كُنَّا مَعَ ابْنِ عُمَرَ فِي سَفَرٍ، فَمَرَّ بِمَكَانٍ فَحَادَ عَنْهُ، فَسُئِلَ لِمَ فَعَلْتَ؟ فَقَالَ: رَأَيْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فَعَلَ هَذَا فَفَعَلْتُ.

"হযরত মুজাহিদ রহ. হতে বীর্নত, তিনি বলেন, আমরা হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রা. এর সাথে একবার সফরে ছিলাম। তিনি এক স্থান অতিক্রম করার সময় সরে এক পাশ দিয়ে অতিক্রম করলেন। তাঁকে জিজ্ঞাসা করা হলো আপনি এমনটি কেন করলেন? উত্তরে তিনি বললেন, আমি রাসূলুল্লাহ সা.-কে এখানে এভাবে চলতে দেখেছি; তাই আমিও এখানে এমনটি করলাম।"[৫]

### সুন্নাত অনুসরণের ২য় দৃষ্টান্ত

عَنْ أُمَيَّةَ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ خَالِدٍ، أَنَّهُ قَالَ لِعَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ: إِنَّا نَجِدُ صَلَاةَ الْحَضَرِ وَصَلَاةَ الْخَوْفِ فِي الْقُرْآنِ، وَلَا نَجِدُ صَلَاةَ السَّفَرِ؟ فَقَالَ لَهُ عَبْدُ اللَّهِ: إِنَّ اللَّهَ بَعَثَ إِلَيْنَا مُحَمَّدًا صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ وَلَا نَعْلَمُ شَيْئًا، فَإِنَّمَا نَفْعَلُ كَمَا رَأَيْنَا مُحَمَّدًا صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَفْعَلُ.

---

[৪] সহীহ বুখারী, হাদিস নং : ৭২৮০

[৫] মুসনাদে আহমদ, হাদীস নং : ৪৮৭০

"হযরত উমাইয়াহ ইবনে আব্দুল্লাহ রা. হতে বর্ণিত, নিশ্চয় তিনি আব্দুল্লাহ ইবনে ওমর রা. কে বললেন, আমরা কুরআনে সাধারণ নামায ও ভয়ের মুহূর্তের নামাজ (সংক্রান্ত আলোচনা বিস্তারিতভাবে) পেয়েছি। কিন্তু সফরের নামায তো পায়নি। উত্তরে আব্দুল্লাহ ইবনে ওমর রা. বললেন, আল্লাহ তা'আলা মুহাম্মাদ সা.-কে আমাদের কাছে এমন সময় পাঠিয়ে ছিলেন যে, তখন আমরা কিছুই জানতাম না। তাই আমরা রাসূলুল্লাহ সা.-কে যেভাবে করতে দেখেছি সেভাবে করি।"[৬]

## সকল কাজে বিশুদ্ধ নিয়্যত করা

আপনি মু'মিন-মুসলিম বান্দা, কাজেই পার্থিব-অপার্থিব যেকোনো কাজে আপনি বিশুদ্ধ নিয়্যত করুন।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস:

عن عُمَرَ بْنَ الخَطَّابِ رضى اللهُ عَنْهُ عَلَى المِنْبَرِ قَالَ: سَمِعْتُ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ: إِنَّمَا الأَعْمَالُ بِالنِّيَّاتِ، وَإِنَّمَا لِكُلِّ امْرِئٍ مَا نَوَى.

"হযরত ওমর বিন খাত্তাব রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সা. কে বলতে শুনেছি, নিশ্চয়ই সকল আমলই নিয়্যত অনুযায়ী হয়ে থাকে, প্রত্যেকে তাই লাভ করে যা সে নিয়্যত করে।"[৭]

### কোন কোন কাজে নিয়্যত করবে

সকল কাজের শুরুতেই নিয়্যত করা সুন্নাত, কারণ সঠিক নিয়্যতের কারণেই কাজটি করে অনেক সাওয়াব লাভ করা যায়। ঘুমানো, খাওয়া, কাজ করা এবং অন্যান্য বৈধ কাজগুলো আল্লাহর আনুগত্যের কাজ এবং তাঁর নৈকট্যের উপায় হতে পারে। একজন মু'মিন-মুসলমান বান্দা হিসেবে আপনার এইসব কার্যাবলির জন্য আপনি অনেক সাওয়াব লাভ করতে পারেন, যখন আপনি এগুলো করার সময় আল্লাহর নৈকট্য অর্জনের নিয়্যত করেন। যেমন আপনি যদি তাড়াতাড়ি ঘুমাতে যান এই নিয়্যতে যে, আপনি যেন ক্বিয়ামুল লাইল অথবা ফজরের নামাযের জন্য জাগতে পারেন, তাহলে আপনার সারারাতের ঘুমটি ইবাদাতে পরিণত হবে। এটি সকল বৈধ কাজের ক্ষেত্রেই প্রযোজ্য।

---

[৬] সুনানে ইবনে মাজাহ, হাদীস নং : ১০৬৬

[৭] বুখারী, হাদীস নং: ১, মুসলিম, হাদীস নং: ১৯০৮।

# অধ্যায়-২

# জন্ম থেকে বালেগ হওয়া পর্যন্ত

## ইসলামি দৃষ্টিকোণে শিশু

শিশু হচ্ছে উম্মাহর জন্য সৌভাগ্য ও মা-বাবার জন্য সুসংবাদ। আল-কুরআনে এসেছে–

يَازَكَرِيَّا إِنَّا نُبَشِّرُكَ بِغُلَامٍ اسْمُهُ يَحْيَى لَمْ نَجْعَلْ لَهُ مِنْ قَبْلُ سَمِيًّا

"ওহে যাকারিয়া! আমি তোমাকে সুসংবাদ দিচ্ছি এক পুত্র সন্তানের, যার নাম হবে ইয়াহইয়া, ইতঃপূর্বে আর কাউকেও এ নামধারী করিনি।"[৮]

শিশুসন্তান হচ্ছে চোখের প্রশান্তি। আল্লাহ তা'আলা তার প্রিয় বান্দাদের একটি বৈশিষ্ট্য এভাবে বর্ণনা করেছেন যে, তারা বলে-

رَبَّنَا هَبْ لَنَا مِنْ أَزْوَاجِنَا وَذُرِّيَّاتِنَا قُرَّةَ أَعْيُنٍ

"প্রভু হে! আমাদের স্ত্রী সন্তানদেরকে আমাদের জন্য নয়ন জুড়ানো করে দিন।"[৯]

শিশুসন্তান পিতামাতার জন্য চির সুসংবাদ। আল-কুর'আনে এ প্রসঙ্গ এসেছে এভাবে–

وَلَقَدْ جَاءَتْ رُسُلُنَا إِبْرَاهِيمَ بِالْبُشْرَى قَالُوا سَلَامًا قَالَ سَلَامٌ فَمَا لَبِثَ أَنْ جَاءَ بِعِجْلٍ حَنِيذٍ فَلَمَّا رَأَى أَيْدِيَهُمْ لَا تَصِلُ إِلَيْهِ نَكِرَهُمْ وَأَوْجَسَ مِنْهُمْ خِيفَةً قَالُوا لَا تَخَفْ إِنَّا أُرْسِلْنَا إِلَى قَوْمِ لُوطٍ وَامْرَأَتُهُ قَائِمَةٌ فَضَحِكَتْ فَبَشَّرْنَاهَا بِإِسْحَاقَ وَمِنْ وَرَاءِ إِسْحَاقَ يَعْقُوبَ

---

৮ আল-কুর'আন, সূরা মারইয়াম ১৯ : ১-৭।

৯ আল-কুর'আন, সূরা আল্ ফুরকান ২৫ : ৭৪।

"আর অবশ্যই আমার ফেরেশতারা ইব্রাহিম আ. এর কাছে সুসংবাদ নিয়ে এসেছিল। তারা বলল সালাম, তিনিও বললেন সালাম। অতঃপর অল্পক্ষণের মধ্যেই তিনি একটি ভুনা করা বাছুর নিয়ে এলেন। কিন্তু যখন দেখলেন যে, আহার্যের দিকে তাদের হস্তপ্রসারিত হচ্ছে না, তখন তিনি সন্ধিগ্ধ হলেন এবং মনে মনে ভয় অনুভব করতে লাগলেন। তারা বলল, ভয় পাবেন না। আমরা লুতের কওমের প্রতি প্রেরিত হয়েছি। তার স্ত্রীও নিকটে দাঁড়িয়েছিল। সে হেসে ফেলল। অতঃপর আমি ইসহাকের জন্মের সুখবর দিলাম এবং ইসহাকের পরে ইয়াকুবেরও।"[১০]

### ইসলামি দৃষ্টিকোণে নবজাতক শিশুকন্যা কিংবা ছেলে উভয়ই সমান

ইসলামি দৃষ্টিকোণে নবজাতক শিশুকন্যা কিংবা ছেলে উভয়ই সমান। নবজাতক শিশুকন্যা হোক কিংবা ছেলে উভয়ের জন্যই অভিনন্দন ও মোবারকবাদ জানানো উচিত। আল কুরআনে এসেছে-

فَالْآنَ بَاشِرُوهُنَّ وَابْتَغُوا مَا كَتَبَ اللَّهُ لَكُمْ

"আর এখন তোমরা তোমাদের স্ত্রীদের সাথে সহবাস কর এবং তোমাদের জন্য আল্লাহ যা কিছু দান করেছেন তা গ্রহণ কর।"[১১]

কেননা ছেলে না হয়ে মেয়েসন্তান হওয়ায় অখুশি হয়ে যাদের মুখ মলিন হয় আল্লাহ তা'আলা তাদের তিরস্কার করে বলেন,

وَإِذَا بُشِّرَ أَحَدُهُمْ بِالْأُنْثَى ظَلَّ وَجْهُهُ مُسْوَدًّا وَهُوَ كَظِيمٌ

"অথচ এদের কারো কন্যাসন্তান হওয়ার সুসংবাদ হলে তাদের মুখমণ্ডল কালিমালিপ্ত হয়ে যায়। আর সে তখন শুধু ক্রোধের রক্ত পান করতে থাকে।[১২]

### নবজাতকের উদ্দেশ্যে দু'আ ও উপঢৌকন পাঠানো

সন্তান ভূমিষ্টের পর নবজাতকের উদ্দেশ্যে তার সুস্বাস্থ্য, দীর্ঘায়ু এবং উত্তম মানুষ হওয়া কামনা করে দু'আ করতে হবে। নবজাতকের জন্য উপহার উপঢৌকন দেওয়াও একটি উত্তম ব্যবস্থা। বস্তুত জন্মের সুসংবাদ প্রচারিত হওয়ার অধিকার প্রত্যেক শিশুরই রয়েছে। অর্থাৎ কারো সন্তান ভূমিষ্ঠ হলে

---

[১০] আল কুর'আন, সূরা হূদ ১১ ঃ ৬৯-৭১।

[১১] আল কুর'আন, সূরা আল বাক্বারা ২ : ১৮৭।

[১২] আল কুর'আন, সূরা আন নহল ১৬ ঃ ৫৮; আল কুর'আন, সূরা যুখরুফ ৪৩ : ১৭।

তার উচিত আত্মীয়-স্বজন এবং প্রতিবেশীদের সেই সংবাদ প্রদান করা এবং প্রতিবেশী ও অত্মীয়-স্বজনদের উচিত যার সন্তান জন্মগ্রহণ করে তাকে অভিনন্দন জানান ও ধন্যবাদ জ্ঞাপন করা।[১৩] এ প্রসঙ্গে নিম্নোক্ত আয়াত প্রণিধানযোগ্য-

وَلَقَدْ جَاءَتْ رُسُلُنَا إِبْرَاهِيمَ بِالْبُشْرَى قَالُوا سَلَامًا قَالَ سَلَامٌ فَمَا لَبِثَ أَنْ جَاءَ بِعِجْلٍ حَنِيذٍ فَلَمَّا رَأَى أَيْدِيَهُمْ لَا تَصِلُ إِلَيْهِ نَكِرَهُمْ وَأَوْجَسَ مِنْهُمْ خِيفَةً قَالُوا لَا تَخَفْ إِنَّا أُرْسِلْنَا إِلَى قَوْمِ لُوطٍ وَامْرَأَتُهُ قَائِمَةٌ فَضَحِكَتْ فَبَشَّرْنَاهَا بِإِسْحَاقَ وَمِنْ وَرَاءِ إِسْحَاقَ يَعْقُوبَ

"আমার প্রেরিত ফেরেশতাগণ সুসংবাদ নিয়ে ইবরাহীমের কাছে এলো। তাঁরা বলল : সালাম, সেও বলল, সালাম। সে অবিলম্বে এক কাবাব করা গো-বৎস আনল। সে যখন দেখল তাদের হাত ঐগুলোর দিকে প্রসারিত হচ্ছে না, তখন তাদেরকে অবাঞ্ছিত মনে করল এবং তাদের সম্বন্ধে তার মনে ভীতির সঞ্চার হলো। তারা বলল, ভয় করো না, আমরা লূতের সম্প্রদায়ের প্রতি প্রেরিত হয়েছি। তখন তার স্ত্রী দাঁড়িয়ে রইল এবং সে হাসল। অতঃপর আমি তাকে ইসহাকের ও ইসহাকের পরবর্তী ইয়াকূবের সুসংবাদ দিলাম।"[১৪]

يَا زَكَرِيَّا إِنَّا نُبَشِّرُكَ بِغُلَامٍ اسْمُهُ يَحْيَى لَمْ نَجْعَلْ لَهُ مِنْ قَبْلُ سَمِيًّا

"হে যাকারিয়া! আমি তোমাকে এক পুত্রের সুসংবাদ দিচ্ছি। তার নাম হবে ইয়াহইয়া। এ নামে পূর্বে আমি কারো নামকরণ করিনি।"[১৫]

### উত্তমরূপে গোসল করিয়ে পাক-পবিত্র করা

শিশু জন্মের পউপরই তাকে উত্তমরূপে গোসল এবং শরীরে লেগে থাকা ময়লা পরিষ্কার করতে হবে। নাভী কাটা থেকে শুরু করে সব ব্যাপারেই সতর্কতা অবলম্বন করতে হবে। শীতকালে গোসল করানোর সময় খুব

---

[১৩] ইসলামী আইন বিধিবদ্ধ বোর্ড, রিধিবদ্ধ ইসলামী আইন, তৃতীয় ভাগ, ঢাকা, ইসলামী ফাউন্ডেশন বাংলাদেশ, ২০০১, ধারা-১৩০১, পৃ. ৮৩৪-৩৫।

[১৪] আল কুর'আন, সূরা হূদ ১১ ঃ ৬৯-৭১।

[১৫] আল কুরআন, সূরা মারইয়াম ১৯ : ৭।

সাবধানতা অবলম্বন করতে হবে, যেন তাকে ঠাণ্ডায় আক্রমণ করতে না পারে। গোসলের সময় যাতে নাক, কান ও মুখে পানি প্রবেশ করতে না পারে সেদিকেও খেয়াল রাখতে হবে। গোসলের পউপরই শরীর পরিষ্কার কাপড় দিয়ে মুছে দিতে হবে এবং আবহাওয়া অনুযায়ী নরম কাপড়-চোপড় পরাতে হবে। নবজাতক বেশি আলোকোজ্জ্বল স্থানে রাখা যাবে না। এতে শিশুর চোখের জ্যোতি হ্রাস পেতে পারে। শিশুকে এক পাশে বেশিক্ষণ শুইয়ে রাখা বা কোনো একদিকে দীর্ঘ সময় তাকিয়ে থাকতে দেওয়া যাবে না। শিশুকে একা ঘরে রেখে কোথাও যাওয়া ঠিক হবে না। এতে অবাঞ্ছিত কোনো ঘটনার আশঙ্কা দেখা দিতে পারে।

### ডান কানে আযান ও বাম কানে ইক্বামত দেয়া

শিশু ভূমিষ্ঠ হওয়ার পউপরই শিশুর ডান কানে আযান ও বাম কানে ইক্বামত ধ্বনি শোনান কর্তব্য। অর্থাৎ আল্লাহর প্রভুত্ব ও সার্বভৌমত্বের কথা স্মরণ করিয়ে দিতে হবে। হাদীসে এসেছে,

عَنْ عُبَيْدِ اللهِ بْنِ أَبِي رَافِعٍ عَنْ أَبِيْهِ قَالَ رَأَيْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَذَّنَ فِي أُذُنِ الْحَسَنِ بْنِ عَلِيٍّ حِيْنَ وَلَدَتْهُ فَاطِمَةُ بِالصَّلَاةِ

"হযরত উবায়দুল্লাহ ইবনে আবু রাফে তার পিতা থেকে বর্ণনা করেন, তিনি বলেন, হযরত ফাতিমা রা. যখন ইমাম হাসান রা. কে প্রসব করলেন তখন "রাসূলুল্লাহ সা. তার কানে কানে সালাতের আযানের মতো আযান দেন।"[১৬]

ইমাম বাইহাকী ও ইবনে আনাসী রহ. হযরত হুসাইন ইবনে আলী রা. থেকে বর্ণনা করেন যে, নবী করীম সা. ঘোষণা করেছেন–

مَنْ وَلَدَ لَهُ مَوْلُوْدٌ فَأَذَّنَ فِيْ أُذُنِهِ الْيُمْنٰى وَأَقَامَ فِيْ أُذُنِهِ الْيُسْرٰى رُفِعَتْ عَنْهُ أُمُّ الصِّبْيَانِ

[১৬] ইমাম তিরমিযী, জামিউ'ত্ তিরমিযী, বাবুল আযানি ফি উজনিল্ মাউলুদি, কিতাবুল আদাহি আন রাসূলিল্লাহি সা , প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ৯৭, হাদীস নং ১৫১৪; -ইমাম আবু দাউদ, সুনান আবু দাউদ, কিতাবুল আযান, বাবু ফিস্ সবিয়্যি ইউলাদু ফা ইউজানু ফি উজনিহি, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ৩২৮, হাদীস নং ৫১০৫; -ইমাম আহমদ, মুসনাদ আহমদ, হাদিসু আবি রাফি' (রা.), খণ্ড-৬, পৃ. ৯, হাদীস নং ২৩৯২০; প্রাগুক্ত, খণ্ড ৬, পৃ. ৩৯১, হাদীস নং ২৭২৩০।

"কোনো ব্যক্তির যখন শিশুসন্তান জন্মগ্রহণ করে তখন যদি তার ডান কানে আযান এবং বাম কানে ইক্বামত ধ্বনি শোনানো হয় তবে ঐ শিশুর বিশেষ ধরনের রোগ তথা জিনের প্রভাব থেকে নিষ্কৃতি পায়।"[১৭]

## জন্মের পরপরই সন্তানকে ইসলামি কালিমা শুনানো

জন্মের পর পউপরই সন্তানকে ইসলামি কালিমা শুনানো অর্থাৎ আযান ও ইক্বামত শোনানোর মাধ্যমে সন্তানকে পৃথিবীর আলোয় আসার সাথে সাথেই তার কর্ণকুহরে আল্লাহ তা'আলার প্রভুত্ব, শ্রেষ্ঠত্ব ও সার্বভৌমত্বের বাণী এবং কালিমায়ে শাহাদাতের বাণী শুনিয়ে ইসলামের ছায়াতলে আসার আহ্বান জানানো। এ যেন ইসলাম গ্রহণের 'তালকীন' দেওয়ার মহড়া। যেমন মুমূর্ষু ব্যক্তির মৃত্যু ঘনিয়ে এলে তার কানে কালিমায় তাওহীদের 'তালকীন' দেওয়া হয়।[১৮] আযান ও ইক্বামতের বাণী শোনানোর উপকার হচ্ছে এতে শয়তান দূরে সরে যায়। তাছাড়া এর মাধ্যমে নবজাতকের ইসলামের আহ্বান প্রথমেই স্মরণ করিয়ে দেওয়া হয়। এবং এর মাধ্যমে আল্লাহর ইবাদাতের প্রতি আমন্ত্রণ জানানো হয়। কেননা, ইসলামের স্বভাব ধর্মেই তার জন্ম এবং দুনিয়ার জীবনে তাকে এ ইসলামেরই আলোকে পরিচালিত করতে হবে। এভাবে নবজাতককে প্রথম হতেই ইসলামের শাশ্বত জীবনবোধ, প্রত্যয় ও আকীদার ওপরে প্রতিষ্ঠা করা এবং শয়তান ও অন্যান্য মতবাদের বেড়াজাল থেকে বের করে খাঁটি আল্লাহর বান্দা হওয়ার আহ্বান করা হয়।[১৯]

## তাহনীক করা

নবজাতক শিশু ভূমিষ্ঠ হলে ইসলামি শরী'আয় যেসব নির্দেশ দেওয়া হয়েছে তার মধ্যে তাহনীক করা অন্যতম। তাহনীক মানে হচ্ছে পাকা খেজুর চিবিয়ে তার মিষ্টি রস আঙ্গুলের মাথায় নিয়ে ধীরে ধীরে শিশুর মুখে দেওয়া। যদি খেজুর না পাওয়া যায় তবে মিষ্টিজাতীয় দ্রব্য যেমন : মিছরি,

---

[১৭] আবু বকর আহমদ বিন আল হুসাইন আল বাইহাকী, শু'আবুল ঈমান, খণ্ড-৬, পৃ ৩৯০।

[১৮] ইবনুল কাইয়্যিম, তুহফাতুল মাওলুদ, কয়রো, মাকতাবা ওবাইদুল্লাহ কূর্দী, তাবি, পৃ ৫৬৭।

[১৯] عن أنس بن مالك قال ذهبت بعبد الله بن أبي طلحة الأنصاري إلى رسول الله صلى الله عليه وسلم حين ولد ورسول الله صلى الله عليه وسلم في عباءة يهنأ بعيرا له فقال هل معك تمر فقلت نعم فناولته تمرات فألقاهن في فيه فلاكهن ثم فغرفا الصبي فمجه في فيه فجعل الصبي يتلمظه فقال رسول الله صلى الله عليه وسلم حب الأنصار التمر وسماه عبد الله - ইমাম মুসলিম, সহীহ মুসলিম, প্রাগুক্ত, খণ্ড-৩, পৃ. ১৬৮৯, হাদীস নং ২১৪৪।

চিনি, শিরা, কিংবা মধু দেওয়া যায়। এতে নবী করীমের সুন্নাত পালন করা হয়। এর ফলে শিশুর বন্ধ মুখ খুলে যাবে এবং শিশুর মুখের নড়াচড়ার মাধ্যমে স্বাভাবিকতা ফিরে আসবে। কিছু পেটে গিয়ে শিশুর মাতৃদুগ্ধ পান করার প্রতি আগ্রহ সৃষ্টি হবে।

### মাথা মুণ্ডন করে চুলসম দান করা

নবজাতক শিশুর জন্মের পর সপ্তম দিনে মাথার চুল মুণ্ডন করা সুন্নাত। পিতা-মাতা সামর্থ্যবান হলে শিশুর মুণ্ডিত চুলের ওযন পরিমাণ স্বর্ণ বা রৌপ্য গরিব-দুঃখীদের মাঝে সাদাকাহ করে দেওয়া মুস্তাহাব। এ প্রসঙ্গে হাদীসের বাণী,

عَنْ عَلِيِّ بْنِ أَبِيْ طَالِبٍ قَالَ عَقَّ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنِ الْحَسَنِ بِشَاةٍ وَقَالَ يَا فَاطِمَةُ اَحْلِقِيْ رَأْسَهُ وَتَصَدَّقِيْ بِزِنَةِ شَعْرِهِ فِضَّةً

"হযরত আলী ইবনে আবি তালিব রা. রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন যে, রাসূল সা. হাসান রা.-এর পক্ষে বকরি দ্বারা আকিকা করলেন এবং স্বীয় কন্যা ফাতিমাকে নির্দেশ দিলেন মাথা মুণ্ডন করতে এবং মাথার চুল সমপরিমাণ ওজনে রৌপ্য দান করতে।"[২০]

স্বাস্থ্য ও চিকিৎসা বিজ্ঞানের দৃষ্টিতে শিশুর চুল মুণ্ডন করলে তার স্বাস্থ্য ভালো থাকে, শক্তিশালী হওয়ার সুযোগ পায় এবং মাথার গঠন সুষম হয়। এর ফলে শিশুর দর্শন, শ্রবণ, ঘ্রাণ শক্তির ভারসাম্য রক্ষিত হয়। তবে শিশুর মাথার চুল কিছু অংশ কাটা ও কিছু অংশ রাখা কিংবা মাঝখান থেকে কাটা বা চারদিক দিয়ে কাটা এরূপ করতে নিষেধ করা হয়েছে।"[২১]

শিশুর এ মাথা মুণ্ডনের কাজটি আকীকার পূর্বেই করতে হবে। হাদীস শরীফে নবজাতকের মাথার চুলকে তার জন্য কষ্টদায়ক বস্তুরূপে আখ্যায়িত করা হয়েছে। তাই তা ফেলে দেওয়ার জন্য বলা হয়েছে। আকীকার পশুর রক্ত দ্বারা নবজাতকের মুণ্ডিত মস্তক রঞ্জিত করে নেওয়ার প্রথাকে রাসূল সা. অপছন্দ এবং নিষিদ্ধ করেন। অবশ্য রক্ত রঞ্জিত করার পরিবর্তে মস্তকে জাফরান প্রভৃতি সুগন্ধি মাখা সুন্নাত।

---

[২০] ইমাম তিরমিযী, জামিউ'ত তিরমিযী, প্রাগুক্ত, খণ্ড- ৪, পৃ. ৯৯; মুহাম্মদ বিন আবি শাইবা, মুসান্নাফ ইবনে আবি শাইবাহ, রিয়াদ, মাকতাবাতুর রুশদ, ১৪০৯, প্রথম সংস্করণ, খণ্ড-৫, পৃ. ১১৩।

[২১] ইবনে কইয়্যিম, তুহফাতুল মাওলুদ, প্রাগুক্ত, পৃ. ৫৬৮।

হযরত ইবনে আব্বাস রা. বলেন, যখন হযরত হাসান ইবন আলী ভূমিষ্ঠ হন তখন রাসূলুল্লাহ সা. তার ডান কানে আযান এবং বাম কানে ইক্বামত দিয়েছিলেন।

হযরত আবু রাফে রা. বলেন, আমি রাসূলুল্লাহ সা. কে দেখেছি, তিনি হাসান ইবনে আলী রা.-এর কানে আযান দিয়েছিলেন যখন হাসান রা. হযরত ফাতিমা রা.-এর ঘরে জন্মগ্রহণ করেন।[২২]

**শিশুর সুস্থ শারীরিক বিকাশের লক্ষ্যে দুধ খাওয়ানো**

করুণাময় আল্লাহ তা'আলা মানব শিশু সৃষ্টি করার সাথে সাথে তার লালন-পালনের যাবতীয় ব্যবস্থা তিনিই করেন। নবজাতক শিশুর জন্য মায়ের বুকে দুধ সৃষ্টি করে রাখেন যা হালকা মিষ্টি ও উষ্ণ। যা নবজাতক শিশুর নাজুক অবস্থার উপযোগী। তাই শাল দুধ শিশুকে খাওয়াতে হবে। এতে শিশুর মধ্যে রোগ প্রতিরোধ ক্ষমতা ও শরীর গঠনের প্রচুর উপাদান বিদ্যমান রয়েছে।[২৩]

মায়ের দুধপানের মাধ্যমে মা-শিশুর অকৃত্রিম বন্ধন তৈরি হয়। মায়ের সঙ্গে শিশুর মনস্তাত্ত্বিক সংযোগ সৃষ্টি হয় এবং শিশুর চরিত্র গঠনেও এর প্রভাব বিশেষভাবে সহায়ক। তাই শিশুকে শালদুধসহ বুকের দুধপান করানো অতীব গুরুত্বপূর্ণ। জন্মের পর যত তাড়াতাড়ি সম্ভব শিশুকে শালদুধ দেওয়া উচিত। দুধপান সম্পর্কে কুর'আনের বাণী,

وَوَصَّيْنَا الْإِنسَانَ بِوَالِدَيْهِ حَمَلَتْهُ أُمُّهُ وَهْنًا عَلَىٰ وَهْنٍ وَفِصَالُهُ فِي عَامَيْنِ

"আমি তো মানুষকে তার পিতামাতার প্রতি সদাচরণের নির্দেশ দিয়েছি, তার মা তাকে কষ্টের পর কষ্ট করে গর্ভে ধারণ করে, এউপর তার দুধ ছাড়ানো হয় দুই বছরে।"[২৪]

অন্য আয়াতে ঘোষিত হয়েছে—

---

২২ ইসলামী আইন বিধিবদ্ধকরণ বোর্ড, বিধিবদ্ধ ইসলামী আইন, ঢাকা, ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ, তৃতীয় ভাগ, ধারা-১২০১, পৃ ৮৩৫।

২৩ মাওলানা আমীনুল ইসলাম, তাফসীরু নূরুল কুর'আন, খণ্ড-২, ঢাকা, ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ, ১৯৯০, পৃ. ৩১৪।

২৪ আল-কুর'আন, সূরা লূকমান ৩১ : ১৪।

وَأَوْحَيْنَا إِلَىٰ أُمِّ مُوسَىٰ أَنْ أَرْضِعِيهِ

"আমি মূসার মাকে ইঙ্গিতে নির্দেশ দিলাম, তাকে দুধপান করাও।"[২৫]

**শিশুকে ইসলামি শিক্ষায় শিক্ষিত করা**

সন্তান জন্মের পর পরিণত বয়সে মাতা-পিতার উপর কর্তব্য হলো সন্তানকে ইসলামি শিক্ষায় শিক্ষিত করা। সন্তান জন্মের সাথে সাথেই মা-বাবার প্রতি প্রাথমিক পর্যায়ে যেসব কর্তব্য পালন করতে হয় সে সম্পর্কে রাসূলুল্লাহ সা.-এর একটি হাদীস থেকে জানা যায় যে–

عَنْ أَبِي رَافِعٍ قَالَ قُلْتُ يَا رَسُولَ اللهِ أَلِلْوَلَدِ عَلَيْنَا حَقٌّ كَحَقِّنَا عَلَيْهِمْ قَالَ نَعَمْ حَقُّ الْوَلَدِ عَلَى الْوَالِدِ أَنْ يُعَلِّمَهُ الْكِتَابَةَ وَالسِّبَاحَةَ وَالرَّمْيَ وَأَنْ يُورِثَهُ طَيِّبًا

"হযরত আবু রাফি' (রা.) হতে বর্ণিত, তিনি বলেন, একদা তিনি রাসূলুল্লাহ সা. কে জিজ্ঞেস করলেন যে, সন্তানদের প্রতি তাদের কোনো দায়িত্ব-কর্তব্য আছে কিনা, যেমনিভাবে আমাদের উপর তাদের দায়িত্ব ও কর্তব্য রয়েছে? উত্তরে রাসূলুল্লাহ সা. বললেন- হ্যাঁ, আর তাহলো কিতাব শিক্ষা দেওয়া, সাঁতার শিখানো, ধনুক প্রশিক্ষণ ও যথাযথভাবে সম্পদের অংশীদার বানানো।"[২৬]

قَالَ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ وُلِدَ لَهُ وَلَدٌ فَلْيُحْسِنْ اِسْمَهُ وَأَدَبَهُ فَإِذَا بَلَغَ فَلْيُزَوِّجْهُ (بَيْهَقِي فِي شُعَبِ الْإِيمَانِ

"পিতামাতার প্রতি সন্তানের অধিকার প্রধানত তিনটি– জন্মের পরই তার জন্য উত্তম নাম রাখতে হবে, জ্ঞান বৃদ্ধি হলে তাকে কুর'আন শিক্ষা দিতে হবে। আর সে যখন পূর্ণবয়স্ক হবে, তখন তার বিয়ের ব্যবস্থা করতে হবে।"[২৭] রাসূলুল্লাহ সা.-এর আরো একটি হাদীসে জানা যায়–

---

[২৫] আল-কুর'আন, সূরা আল্ কাসাস ২৮ ঃ ৭

[২৬] ইমাম আল বায়হাকী, সুনান আল বায়হাকী আল কুবরা, (মাকতাবাতু দারিল বাজ ঃ মাক্কাতুল মুকাররাম), প্রকাশকাল- ১৯৯৪/১৪১৪, খণ্ড-১০, পৃ. ১৫, হাদীস নং ১৯৬২৬, গ্রন্থকার বলেন হাদীসটি (যয়ীফ) দুর্বল

[২৭] আশ-শায়খ সমরকন্দী, তানবীহুল গাফিলীন, আবূ হুরাইরা (রা)-এর সূত্রে পৃ. ৪৭।

عَنْ سَمُرَةَ عَنِ النَّبِيِّ صَلَّى اللَّه عَلَيْهِ وَسَلَّمَ قَالَ كُلُّ غُلَامٍ مُرْتَهَنٌ بِعَقِيقَتِهِ تُذْبَحُ عَنْهُ يَوْمَ السَّابِعِ وَيُحْلَقُ رَأْسُهُ وَيُسَمَّى

"হযরত সামুরা ইবনে জুনদুব রা. রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, প্রত্যেক নবজাত শিশু তার আকীকার নিকট বন্দি, তাঁর জন্মের ৭ম দিবসে তার নামে পশু জবাই করতে হবে, তার নাম রাখতে হবে এবং তার মাথার চুল মুণ্ডন করতে হবে।"[২৮]

**শিশুর সুন্দর নামকরণ**

জন্মের পউপরই পিতামাতর উপর কর্তব্য হলো নবজাতক শিশুর শ্রুতিমধুর, অর্থবোধক ও ইসলামসম্মত নাম রাখা। শিশুর নামকরণের একটি গুরুত্ব রয়েছে। এতে শিশুর পরিচয়, বংশ পরিচয়, জাতীয়তা নির্ণীত হয়। কেননা কিয়ামতের দিন প্রত্যেককে তার নাম ধরে ডাকা হবে। মহানবী সা. বলেন,

إِنَّكُمْ تَدْعُوْنَ يَوْمَ الْقِيَامَةِ بِأَسْمَائِكُمْ وَ بِأَسْمَاءِ أَبَائِكُمْ فَأَحْسِنُوا أَسْمَاكُمْ

"নিশ্চয় কিয়ামতের দিন তোমাদেরকে তোমাদের নামে ও তোমাদের পিতাদের নাম ধরে ডাকা হবে। অতএব তোমরা সুন্দর নাম রাখ।"[২৯] পৃথিবীর সর্ব সমাজেই এ প্রথা প্রচলিত। ইসলামে এর গুরুত্ব ও তাৎপর্য

---

[২৮] ইমাম ইবনে মাজাহ, সুনান ইবনি মাজাহ, কিতাবুজ্ জাবায়েহে, বাবুল 'আকিকাহ, খণ্ড-২, পৃ. ১০৫৬, হাদীস নং ৩১৬৫; -ইমাম তিরমিযী, জামিউ'ত্ তিরমিযী, কিতাবুল আদাহী, বাবুল 'আকিকাতি বি শাতিন, খণ্ড-৪, পৃ. ১০১, হাদীস নং ১৫২২ ; -ইমাম আবু দাউদ, সুনান আবু দাউদ, বাবু ফিল আকিকাতি, খণ্ড-৩, পৃ. ১০৬, হাদীস নং ২৮৩৭; -ইমাম আহমদ, মুসনাদ আহমদ, খণ্ড-৫, পৃ. ১২, হাদীস নং ২০১৫১।

[২৯] ইমাম আবু দাউদ, সুনান আবু দাউস, প্রাগুক্ত, খণ্ড-৪, হাদীস নং ৪৯৪৮, পৃ. ২৮৭; ইমাম আবু মুহাম্মদ আদ দারিমী, সুনান আদ দারিমী, প্রাগুক্ত, খণ্ড-২, হাদীস নং ২৬৯৪, পৃ. ৩৮০; ইবনে হুমাম, তাহযীবুল আসমা, বৈরুত, দারুল ফিক্র, ১৯৯৬, প্রথম সংস্করণ, খণ্ড-১, পৃ. ৪০; আবুল হাজ্জাজ আল মাযী, তাহযীবুল কামাল, বৈরুত, মু'আস্সাসাতুর রিসালা, ১৯৮০, খণ্ড-৮ পৃ. ৪৩৩; আহমদ বিন আলী ইবনে হাজার আল 'আসকালানী, ফাতহুল বারী, বৈরুত, দারুল মা'রিফা, ১৩৭৯হি, খণ্ড-১০, পৃ. ৫৭৭; মুহাম্মদ আব্দুর রহমান ইবনে আব্দুর রাহীম আল মুবারাকপুরী আবুল উলা, তুহফাতুল আহওয়াযী, বৈরুত, দারুল কুতুবিল 'ইলমিয়্যাহ, খণ্ড-৭ম পৃ. ২২১; আব্দুর র'উফ আল মুনাবী, ফাইদুল কদীর, মিশর, মাকতাবাতুত তিয়্যারিয়্যাহ আল কুবরা, ১৩৫৬হি, খণ্ড-২, পৃ. ৫৫৩; আব্দুল্লাহ ইবনে আহমদ ইবনে কুদামা আল মাকদাসী, আল মুগনী, বৈরুত, দারুল ফিকর, ১৪০৫হি, খণ্ড-৯, ৩৬৫।

অনস্বীকার্য। এ নামের প্রভাবে শিশুর পরবর্তী জীবনে স্বভাব-চরিত্রে শুচি-শুভ্রতা ফুটে ওঠে।

পরিচয়ের জন্য নামকরণ শিশুর জন্মগত অধিকার। এতে শিশুর বংশপরিচয় এবং পিতামাতার অভিভাবকত্ব প্রতিষ্ঠিত হয়। এতে শিশুর অনেকগুলো মৌলিক ও সামাজিক অধিকার প্রতিষ্ঠিত হয়। আল কুর'আন ও হাদীসে এজন্য শিশুর নামকরণের বিষয়টি অতীব গুরুত্বের সাথে বিধৃত হয়েছে। নিম্নোক্ত আয়াত কয়টি এ ব্যাপারে প্রণিধানযোগ্য:

يَاأَيُّهَا النَّاسُ إِنَّا خَلَقْنَاكُمْ مِنْ ذَكَرٍ وَأُنْثَى وَجَعَلْنَاكُمْ شُعُوبًا وَقَبَائِلَ لِتَعَارَفُوا إِنَّ أَكْرَمَكُمْ عِنْدَ اللَّهِ أَتْقَاكُمْ إِنَّ اللَّهَ عَلِيمٌ خَبِيرٌ

"হে মানবজাতি! আমি তোমাদেরকে একজন পুরুষ ও একজন নারী হতে সৃষ্টি করেছি। এউপর তোমাদেরকে বিভিন্ন জাতি ও গোষ্ঠীভূত করেছি যাতে তোমরা পরস্পর পরিচিত হতে পার। অবশ্য আল্লাহর নিকট তোমাদের মধ্যে সবচেয়ে সম্মানীয় সে ব্যক্তি যে তোমাদের মধ্যে সবচেয়ে ন্যায়বান। নিশ্চয় আল্লাহ সবজান্তা ও সর্বজ্ঞ।"[৩০]

**নবীদের নামে নাম রাখা**

রাসূলুল্লাহ সা. বলেন,

سَمُّوا بِأَسْمَاءِ الْأَنْبِيَاءِ وَأَحَبُّ الْأَسْمَاءِ إِلَى اللهِ عَبْدُ اللهِ وَعَبْدُ الرَّحْمٰنِ وَأَصْدَقُهَا حَارِثٌ وَهَمَّامٌ وَأَقْبَحُهَا حَرْبٌ وَمُرَّةٌ

"তোমরা নবীদের নামে নাম রাখ। আল্লাহর কাছে প্রিয় ও পছন্দনীয় নাম হলো আব্দুল্লাহ ও আব্দুর রহমান এবং হারিছ ও হুমাম। আর অপছন্দনীয় নাম হলো হারব ও মুররাহ।"[৩১]

---

[৩০] আল কুর'আন, সূরা হুজুরাত ৪৯ ১৩।

[৩১] ইমাম আবু দাউদ, সুনান আবু দাউদ, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ ২৮৭; ইমাম বুখারী, আদাবুল মুফরাদ, বৈরুত, দারুল বাশাইরিল ইসলামিয়্যাহ, ১৯৮৯, তৃতীয় সংস্করণ, খণ্ড-১, পৃ ২৮৪; ইবনে হাযাম, তাহযীবুল আসমা, প্রাগুক্ত, পৃ. ৪১; আহমদ বিন আলী বিন আল মুছান্না আবুল ইয়া'লা আল মুছিলি আত্ তামিমী, মুসনাদি আবি ইয়া'লা, দামিশক, দারুল মা'মুন লিত্ তুরাছ, ১৯৮৪, প্রথম সংস্করণ, খণ্ড-১৩, পৃ. ১১৩; ইবনে আব্দুল বার, বৈরুত, দারুল জাইল, ১৪১২, প্রথম সংস্করণ, খণ্ড-৪, হাদীস নং ৩২১৮, পৃ. ১৭৭৫; আহমদ বিন আলী বিন হাজর আল আসকালানী, আল ইছাবা, বৈরুত, দারুল জাইল, ১৯৯২, প্রথম সংস্করণ, খণ্ড-৭, পৃ ৪৬১।

### মন্দ নাম পরিবর্তন করে দেওয়া

নাম রাখার ক্ষেত্রে নামের অর্থ, প্রয়োজন, বিধি ও ঐতিহাসিক প্রেক্ষাপট স্মরণ রাখা একান্ত প্রয়োজন। অসাবধানতা ও অজ্ঞতাবশত কোনো অর্থহীন বা বিদঘুটে নাম রেখে ফেললে তা পরিবর্তন করে একটি সুন্দর ও অর্থবোধক নাম রাখা অবশ্য কর্তব্য।

হযরত 'আয়িশা (রা.) হতে বর্ণিত

عَنْ عَائِشَةَ أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يُغَيِّرُ الِاسْمَ الْقَبِيْحَ

"রাসূলুল্লাহ সা. কারো মন্দ নাম পেলে তা পরিবর্তন করে দিতেন।"[৩২]

আর ইসলামি দৃষ্টিকোণে সুন্দর নামের একটি দৃষ্টান্ত হলো আল্লাহর গুণবাচক নামসমূহের সাথে 'আবদ্ ও 'উবাইদ যোগে নাম রাখা। আল্লাহর গুণবাচক নাম সম্পর্কে কুর'আনের বাণী,

وَلِلَّهِ الْأَسْمَاءُ الْحُسْنَىٰ فَادْعُوهُ بِهَا وَذَرُوا الَّذِينَ يُلْحِدُونَ فِي أَسْمَائِهِ

"আর আল্লাহ্র জন্য রয়েছে সব উত্তম নাম। কাজেই সে নাম ধরেই তাঁকে ডাক। আর তাদেরকে বর্জন কর, যারা তাঁর নামের ব্যাপারে বাঁকা পথে চলে।"[৩৩]

### নিষিদ্ধ নামের বিষয়ে শরয়ী মূলনীতি

ক. যেসব শব্দের মাধ্যমে আল্লাহ ছাড়া অন্য কারো দাসত্ব বুঝে আসে যেমন : আব্দুর রাসূল, আব্দুল মুত্তালিব ও আব্দুন্নবি ইত্যাদি দ্বারা নাম রাখা নিষেধ।

খ. যেসব নাম আল্লাহর জন্য খাস অথবা আলিফ-লাম সংযুক্ত আল্লাহর কোনো গুণবাচক নাম, যেমন : আর-রহমান, আর-রহিম ইত্যাদি দ্বারা নাম রাখা নিষেধ।

গ. যেসব নাম খারাপ অর্থ বহন করে যেমন : হারব, মুররাহ ও হুজ্ন (দুশ্চিন্তা) ইত্যাদি শব্দ দ্বারা নাম রাখা নিষেধ।

---

৩২. ইমাম তিরমিযী, জামিউ'ত তিরমিযী, প্রাগুক্ত, খণ্ড- ৫, পৃ. ১৩৫; 'আল্লামা সুয়ূতী, আল জামি' আস সগীর লিস সুয়ূতী, জেদ্দা, দারু তইরিল 'ইলমি, খণ্ড-১, হাদীস্ নং ৬৫০, 'পৃ. ৩৪৪; আবু আহমদ ইবন জুরযানী, আল কামিল ফি দু'আফায়ির রিজাল, বৈরুত, দারুল ফিকর, ১৯৮৮, তৃতীয় সংস্করণ, খণ্ড-৫, পৃ. ৪৫।

৩৩. আল-কুর'আন, সূরা আল আ'রাফ ৭ঃ ১৮০।

ঘ. যেসব নামের কোনো অর্থ নেই বা অর্থহীন শব্দ দ্বারা নাম রাখা নিষেধ। যেমন : জুজু, মিমি বা খ্রিস্টীয় কোনো নাম যেমন নিকলু, তদ্রুপ পশ্চিমাদের নামে নামকরণ করাও নিষেধ। যেমন: দিয়ানা, অলিজা, সিমুন, জর্জ, মার্কস, লেলিন, লিটন, মিল্টন ইত্যাদি।

ঙ. যেসব শব্দের মধ্যে বড়ত্ব, অহংকার, নিষ্পাপ ও আত্মপ্রশংসার অর্থ রয়েছে, সেসব শব্দ দ্বারা নাম রাখাও নিষেধ। যেমন: শাহানশাহ, আলমগীর, জাহাঙ্গীর ইত্যাদি।

**সন্তানের আকীকা করা**

নবজাতক শিশুর ইসলামসম্মত নাম রাখার পর পিতা-মাতার কর্তব্য হলো আকীকা করা। আকীকা বলা হয় পুত্রসন্তানের জন্য দুটি আর মেয়েসন্তানের জন্য একটি পশু কুরবানি করা। আকীকার দ্বারা সন্তানের উপর থেকে বালা-মুসিবত দূর হয়ে যায়। দানশীলতার বিকাশ ঘটে। গরিব-মিসকীন আত্মীয়-স্বজন ও প্রতিবেশীর হক আদায় হয়। সামাজিক বন্ধন, পরস্পর হৃদ্যতা ও সম্প্রীতির সম্পর্ক গড়ে ওঠে। এটা করা সুন্নাত। রাসূলুল্লাহ সা. বলেন−

حَدَّثَنَا سَلْمَانُ بْنُ عَامِرٍ الضَّبِّيُّ قَالَ سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ مَعَ الْغُلَامِ عَقِيقَةٌ فَأَهْرِيقُوا عَنْهُ دَمًا وَأَمِيطُوا عَنْهُ الْأَذَى

"সালমান ইবনে ওমর আদদ্ববিঈ রা. বর্ণনা করেন, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সা. কে বলতে শুনেছি, শিশু জন্মগ্রহণ করার সাথে সাথে আকীকা করা কর্তব্য। এর মাধ্যমে রক্ত ঝরাও আর ঐ শিশুর থেকে পঙ্কিলতা দূর কর।"[৩৪]

সামুরা ইবন জুনদুব (রা) থেকে বর্ণিত, তিনি বলেন- রাসূলুল্লাহ (স.) ঘোষণা করেন যে,

---

[৩৪] ইমাম বুখারী, সহীহ বুখারী, কিতাবুল্ আকিকা, বাবু ইমাতাতিল্ আজা আনিস্ সবিয়্যি ফিল্ আকিকাতি, প্রাগুক্ত, খণ্ড-৫, পৃ. ২০৮২, হাদীস নং ৫১৫৪ ; -ইমাম তিরমিযী, জামিউ'ত্ তিরমিযী, কিতাবুল আদহী, বাবু মা জা'আ ফিল আকিকাতি, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ৯৭, হাদীস নং১৫১৫;-ইমাম নাসায়ী, সুনান আন্ নাসায়ী, কিতাবুল আকিকাতি, বাবুল আকিকাতি আনিল গুলামি, প্রাগুক্ত, খণ্ড-৭, পৃ. ১৬৪, হাদীস নং ৪২১৪;- ইমাম ইবন মাজাহ, সুনান ইবনি মাজাহ, কিতাবুজ জাবায়িহি, বাবুল আকিকাতি, প্রাগুক্ত,খণ্ড-২,পৃ.১০৫৬, হাদীস নং ৫১৬৪।

الْغُلَامُ مُرْتَهَنٌ بِعَقِيقَتِهِ يُذْبَحُ عَنْهُ يَوْمَ السَّابِعِ وَيُسَمَّى وَيُحْلَقُ رَأْسُهُ

"নবজাতক শিশু নিজ আকীকার সাথে বন্ধক থাকে, তার জন্মের সপ্তম দিন তার নামে একটি আকীকার পশু যবেহ করবে।"[৩৫]

হযরত 'আয়িশা (রা) থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ (স.) আমাদেরকে আদেশ করেছেন–

أَنْ نَعُقَّ عَنِ الْغُلَامِ شَاتَيْنِ وَعَنِ الْجَارِيَةِ شَاةً

"আমরা যেন ছেলে-সন্তানের জন্য দুটো ছাগল আর মেয়েসন্তানের জন্য একটি ছাগল আকীকা করি।"[৩৬]

সামর্থ্যবান হলে এবং সম্ভব হলে শিশুর জন্মের সপ্তম দিবসে আকীকা করা উত্তম। শিশুর জন্ম ও তার আকীকার মাঝে সময়ের একটু ব্যবধান হওয়া দরকার। কেননা নতুন শিশুর জন্ম লাভের ব্যাপারে ঘরের সকলের জন্যই বিশেষ ব্যস্ততার কারণ হয়ে থাকে। এ থেকে অবসর হওয়ার পরই আকীকার প্রস্তুতি নেওয়া যেতে পারে। আকীকা সপ্তম দিনে সম্ভব না হলে চতুর্দশতম বা একবিংশতম দিবসে করা যেতে পারে। তাও সম্ভব না হলে যে কোনো দিন সম্ভব হয় করা যাবে।[৩৭]

নবজাতকের পক্ষ থেকে আকীকা না করলে শিশু বিভিন্ন প্রকার রোগবালাই ও বালা-মুসীবতে লিপ্ত থাকে, যার একমাত্র প্রতিকার হলো আকীকা করা।

## শিশুকে কালিমা শিখানো

শিশু যখন কথা বলতে শেখে তখন তাকে সর্বপ্রথম কালিমায়ে তাইয়্যিবা শিক্ষা দেবে। যার প্রভাব তার সমগ্র জীবনে প্রতিফলিত হওয়ার আশা করা যায়। তাছাড়া জীবনের ঊষালগ্নেই শিশুকে নিজ সৃষ্টিকর্তার সাথে পরিচয়

---

৩৫ ইমাম তিরমিযী, জামিউ'ত্ তিরমিযী, কিতাবুল আদাহী, বাবুল আকিকাতি বিশাতিন, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ১০১, হাদীস নং ১৫২২ ; -ইমাম ইবন মাজাহ, সুনান ইবনি মাজাহ, কিতাবুজ জাবা'ইহি, বাবুল আকিকাতি, খণ্ড-২, পৃ. ১০৫৬, হাদীস নং ৩১৬৫ ; -ইমাম আহমদ, মুসনাদ আহমদ, প্রাগুক্ত, খণ্ড-৫, পৃ. ১২, হাদীস নং ২০১৫১।

৩৬ ইবন মাজাহ, সুনান ইবনি মাজাহ, কিতাবুজ জাবা'ইহি, বাবুল আকিকাতি, প্রাগুক্ত, খণ্ড-২, পৃ. ১০৫৬, হাদীস নং ৩১৬২ ;-ইমাম আহমদ, মুসনাদ আহমদ, মুসনাদুল মুকাচ্ছিরিনা মিনাস্ সাহাবা, প্রাগুক্ত, খণ্ড-২, পৃ. ১৮৫, হাদীস নং ৬৭৩৭।

৩৭ মুস্তাদরাকে হাকিম, বৈরুত, দারুল কিতাবু আল আরাবী, তাবি, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ২৩৯।

করিয়ে দেওয়া এবং সেই সৃষ্টিকর্তা যে শরীকহীন, তাঁর কোনো অংশীদার নেই, তিনি একক ও অদ্বিতীয় এ পরিচয় দিয়ে দেওয়া প্রত্যেক পিতামাতা ও অভিভাবকের নৈতিক দায়িত্ব। এ বিষয়ে মহানবী (স.) বলেন–

عَنْ إِبْنِ عَبَّاسٍ عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ اِفْتَحُوْا عَلٰى صِبْيَانِكُمْ أَوَّلَ كَلِمَةٍ بِلَا إِلٰهَ إِلَّا اللهُ

"তোমরা নিজ নিজ শিশুকে সর্বপ্রথম কথা শেখাবে- লা ইলাহা ইল্লাল্লাহ।"[৩৮]

**খাতনা করানো**

শিশুর আরও একটি অধিকার হলো শৈশবের প্রারম্ভেই সুন্নাতে খাতনা করানো। এটা পিতা-মাতার উপর সন্তানের হক। খাতনা সকল নবী-রাসূল আ.-এর সুন্নাত এবং ইসলামের প্রতীক। হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, রাসূলুল্লাহ (স.) বলেন,

عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللّٰه عَنْه عَنِ النَّبِيِّ صَلَّى اللّٰه عَلَيْهِ وَسَلَّمَ قَالَ الْفِطْرَةُ خَمْسٌ الْخِتَانُ وَ الِاسْتِحْدَادُ وَنَتْفُ الْإِبْطِ وَقَصُّ الشَّارِبِ وَتَقْلِيمُ الْأَظْفَارِ

"পাঁচটি কাজ সুন্দর স্বভাবের মধ্যে গণ্য- খাতনা করা, নাভির নিচের চুল পরিষ্কার করা, বগলের চুল উঠানো, মোচ কাটা এবং নখ কাটা।"[৩৯]

**খাতনার সময় :** সপ্তম দিন খাতনা করানো সুন্নত। জাবের রাদিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি অসাল্লাম হাসান এবং হুসাইনের সপ্তম দিন আকিকা দিয়েছেন ও খাতনা করিয়েছেন।

---

[৩৮] আবু বকর আহমদ বিন হুসাইন আল বাইহাকী, শু'আবুল 'ঈমান, প্রাগুক্ত, খণ্ড-৬, পৃ ৩৯৮; আল আব্দুর রহীম আল মুবারাকপুরী, তুহফাতুল আহওয়াযী, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ৪৬।

[৩৯] ইমাম বুখারী, সহীহ বুখারী, কিতাবুল এসতি'যান, প্রাগুক্ত, খণ্ড-৫, পৃ. ২২০৯, হাদীস নং ৫৫৫২; -প্রাগুক্ত, কিতাবুল লিবাস, বাবু কস্সিশ শারিবি, প্রাগুক্ত, খণ্ড-৫, পৃ. ২২০৯, হাদীস নং ৫৫৫০;-ইমাম মুসলিম, সহীহ মুসলিম, কিতাবুত্ তহারাত, বাবু খিছালিল ফিতরতি, প্রাগুক্ত, খণ্ড-১ পৃ. ২২১, হাদীস নং ২৫৭; -ইমাম নাসায়ী, সুনান আন নাসায়ী, কিতাবুত্ তহারাত, বাবুত্ তারগিবি ফিস্ সিওক, প্রাগুক্ত, খণ্ড-১, পৃ. ১৫, হাদীস নং ১১ ; -আবু দাউদ, কিতাবুত্ তারাজ্জুলি, বাবু ফি আখযিশ শারিবি, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ৮৪, হাদীস নং ৪১৯৮।

মূলত খাতনার বয়স জন্মের এক সপ্তাহ পর থেকে শুরু হয়, তবে সাত বছর পুরো হওয়ার আগেই তা সেরে নেয়া ভালো, সাবালক হওয়ার পূর্বে খাতনা করা অবশ্য জরুরি। ডাক্তারি বিদ্যা প্রমাণ করেছে যে, জন্মের এক সপ্তাহ পর থেকে তিন বৎসরের মধ্যে খাতনা সম্পাদন করা উত্তম।

খাতনার বিধানের ব্যাপারে ইমাম আবু হানিফা রহ. বলেন, খাতনা সুন্নত। ইমাম শাফিঈ, মালেক ও আহমদ রাহিমাহুমুল্লাহ বলেন, খাতনা ওয়াজিব। এ ব্যাপারে ইমাম মালেক রাহমাতুল্লাহি আলাইহি আরো কঠোর অবস্থান নিয়ে বলেছেন, যে খাতনা করবে না তার ইমামত ও সাক্ষ্য গ্রহণযোগ্য নয়। কাজি আয়াজ রাহমাতুল্লাহি আলাইহি বলেছেন, অধিকাংশ আলেমদের নিকট খাতনা সুন্নত, এ সুন্নত পরিত্যাগ করা গোনাহ।

**শিশুসন্তানকে ভালোবাসা**

শিশুসন্তানের প্রতি পিতামাতার অকৃত্রিম ভালোবাসা আল্লাহ প্রদত্ত এবং সহজাত এতে কোনো সন্দেহ নেই। আল্লাহ তা'আলা প্রত্যেক মাতা-পিতার অন্তরেই সন্তানের প্রতি ভালোবাসা সৃষ্টি করেছেন। মাতা-পিতা মুসলিম হোক বা না হোক, কোনো ধর্ম বা আল্লাহতে বিশ্বাসী হোক বা না হোক তাতে কোনো তারতম্য নেই। কেননা, শিশুসন্তান হলো মাতা-পিতার এক উষ্ণ মিলনের ফলশ্রুতি। পিতৃত্ব ও মাতৃত্ব দুটো মহৎ অর্থ বিশেষ। যার মধ্যে আল্লাহ গচ্ছিত রেখেছেন তাঁর করুণা ও ভালোবাসার কিছু নিদর্শন। তিনি পিতা-মাতার উপর বর্ষণ করেছেন আপন দয়া ও কল্যাণের বারিধারা, যার কারণে তারা প্রাপ্ত হন পারস্পরিক সুসম্পর্ক এবং ধারাবাহিকতার অনুভূতি।

কুর'আন বলছে–

مِنْ آيَاتِهِ أَنْ خَلَقَ لَكُمْ مِنْ أَنفُسِكُمْ أَزْوَاجًا لِتَسْكُنُوا إِلَيْهَا وَجَعَلَ بَيْنَكُم مَوَدَّةً وَرَحْمَةً

"আল্লাহর কুদরতের নিদর্শনসমূহের মধ্যে এও একটি যে, তিনি তোমাদের হতে সৃষ্টি করেছেন তোমাদের জুড়ি যাতে তোমরা তার নিকট গিয়ে প্রশান্তি পেতে পার, আর তোমাদের মধ্যে তিনি প্রতিষ্ঠিত করেছেন ভালোবাসা ও করুণার সম্পর্ক।"[৪০]

---

[৪০] আল-কুর'আন, সূরা আর্ রুম ৩০ : ২১

কোনো কোনো তাফসীরকার আয়াতে উল্লিখিত ভালোবাসা ও করুণার দ্বারা সন্তান-সন্ততির প্রতি ইঙ্গিত করেছেন। কেননা, এর মাধ্যমেই স্বামী-স্ত্রীর মধ্যকার সম্পর্ক মজবুত হয় এবং এ সম্পর্কের মধ্যে স্থিতিশীলতা আসে। মূলত স্বামী-স্ত্রীর আবেগ উচ্ছ্বাসপূর্ণ প্রেম-ভালোবাসা পরিণতি ও পরিপূর্ণতা লাভ করে এ সন্তানের মাধ্যমে। সন্তান হচ্ছে দাম্পত্য-জীবনের নিষ্কলুষ পুষ্পবিশেষ। তাই সন্তানের প্রতি মাতা-পিতার ভালোবাসা অকৃত্রিম ও নিখাদ ও স্বভাবজাত। সন্তানের ভালোমন্দ সম্পর্কে পিতা-মাতা সর্বাধিক সচেতন হয়ে থাকেন। সন্তানের প্রতি তাদের যদি এ অকৃত্রিম ভালোবাসা না থাকত তাহলে বিশ্ব চরাচরে মানব অস্তিত্ব চিরদিনের জন্য নিঃশেষ হয়ে যেত। সন্তান-সন্ততি মাতাপিতার জন্য অন্যতম সর্বশ্রেষ্ঠ অলঙ্কার এবং মানব সম্পদ বিকশিত হওয়ার অন্যতম মাধ্যম। সৎ সন্তান মাতাপিতার জন্য আশীর্বাদ ও আল্লাহর বিশেষ রহমত। আল্লাহর কুরআনে এসেছে–

الْمَالُ وَالْبَنُونَ زِينَةُ الْحَيَاةِ الدُّنْيَا وَالْبَاقِيَاتُ الصَّالِحَاتُ خَيْرٌ عِنْدَ رَبِّكَ ثَوَابًا وَخَيْرٌ أَمَلًا

“ধনৈশ্বর্য ও সন্তান-সন্ততি পার্থিব জীবনের শোভা এবং স্থায়ী সৎকর্ম। তোমার প্রতিপালকের নিকট পুরস্কার প্রাপ্তির জন্য শ্রেষ্ঠ এবং কাঙ্ক্ষিত হিসেবেও উৎকৃষ্ট।”[৪১]

ছোটদের প্রতি দয়া প্রদর্শন করার নির্দেশ ও বড়দের দেখানোর নির্দেশ সম্মান দিয়ে রাসূলুল্লাহ সা. বলেন-

لَيْسَ مِنَّا مَنْ لَمْ يَرْحَمْ صَغِيرَنَا وَيُوَقِّرْ كَبِيرَنَا

“সে আমার দলভুক্ত নয়, যে ছোটদের প্রতি স্নেহপরায়ণ ও বড়দের প্রতি শ্রদ্ধাশীল নয়।”[৪২]

এছাড়া স্নেহ ভালোবাসা পাওয়া শিশুদের অধিকার।[৪৩]

---

[৪১] আল-কুর'আন,সূরা আল্ কাহাফ ১৮ঃ৪৬

[৪২] ইমাম মুসলিম, সহীহ মুসলিম, কিতাবুল বিররি ওয়াস্ সিলাহ, বাবু মা জা'আ ফি রহমাতিস্ সিবইয়ান, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ৩২১, গ্রন্থকার বলেন, হাদীসটি গরীব; -ইমাম আহমদ, মুসনাদ আহমদ, মুসনাদ বাণী হাশিম, প্রাগুক্ত, খণ্ড-১, পৃ. ২৫৭।

[৪৩] বিধিবদ্ধ ইসলামী আইন, প্রাগুক্ত, পৃ ৮৪০, ধারা- ১৩০৫।

عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا قَالَتْ جَاءَ أَعْرَابِيٌّ إِلَى النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ تُقَبِّلُوْنَ الصِّبْيَانَ فَمَا نُقَبِّلُهُمْ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَوَ أَمْلِكُ لَكَ أَنْ نَزَعَ اللهُ مِنْ قَلْبِكَ الرَّحْمَةَ

"হযরত 'আয়িশা রা. বলেন, "জনৈক বেদুঈন রাসূলুল্লাহ সা.-এর খিদমতে এসে বলল, আপনি কি শিশুদের চুমু দেন? আমরা তো কখনো শিশুদের চুমু দেই না। রাসূলুল্লাহ সা. তাকে বললেন, আল্লাহ যদি তোমাদের অন্তর থেকে দয়া মহব্বত ছিনিয়ে নিয়ে থাকেন, তবে আমারই বা কি করার আছে?"[৪৪]

عَنْ أَبِيْ هُرَيْرَةَ أَنَّ الْأَقْرَعَ بْنَ حَابِسٍ أَبْصَرَ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يُقَبِّلُ الْحَسَنَ فَقَالَ إِنَّ لِيْ عَشَرَ مِنَ الْوَلَدِ مَا قَبَّلْتُ وَاحِدًا مِنْهُمْ فَقَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّهُ مَنْ لَا يَرْحَمْ لَا يُرْحَمْ

"হযরত আবু হুরাইরা রা. বলেন, একবার রাসূলুল্লাহ সা. হযরত হাসান ইবনি 'আলী রা. কে চুমু দিলেন, সেখানে আকরা ইবন হাবিস রা. উপস্থিত ছিলেন। এ দৃশ্য দেখে তিনি বললেন, আমার দশটি সন্তান আছে, আমি কখনো তাদের চুমু দেইনি। একথা শুনে রাসূলুল্লাহ সা. তার দিকে তাকালেন এবং বললেন, যে দয়া করে না, তার প্রতি দয়া করা হয় না।"[৪৫]

---

ইমাম বুখারী, সহীহ আল বুখারী, কিতাবুল আদাব, বাবু রহমাতিল ওলাদি ও তাকবিলুহু.., প্রাগুক্ত, খণ্ড-৫, পৃ. ২২৩৫, হাদীস নং ৫৬৫২; -ইমাম মুসলিম, সহীহ মুসলিম, কিতাবুল ফাদাইলি, বাবু রহমাতিহি সা. আস্ সিবইয়ানা..,প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ১৮০৮, হাদীস নং ২৩১৭।

ইমাম মুসলিম, সহীহ মুসলিম, কিতাবুশ্ শি'রি, বাবু কানা রসূলুল্লাহ আহসানুন্ নাসি খুলুকান, খণ্ড-৪, পৃ. ১৮০৮, হাদীস নং ২৩১৮; -ইমাম মুসলিম, সহীহ মুসলিম, কিতাবুল বিররি ওয়াস্ সিলাহ 'আন রসূলিল্লাহ (স.), বাবু মা জা'আ ফি রহমাতিল ওলাদি, খণ্ড-৪, পৃ. ৩১৮, হাদীস নং ১৯১১; -ইমাম আবু দাউদ, সুনান আবু দাউদ, কিতাবুল আদাব, বাবু ফি কবলাতির্ রাজুলি ওলাদাহু, প্রাগুক্ত, খণ্ড-৪, পৃ. ৩৫৫, হাদীস নং ৫২১৮ ;- ইমাম আহমদ, মুসনাদ আহমদ, প্রাগুক্ত,খণ্ড-২, পৃ. ২২৮, হাদীস নং ৭১২১।

ইমাম বুখারী, সহীহ আল বুখারী, কিতাবুল আদাব, বাবু রাহমাতিল ওলাদি ওয়া তাকবিলুহু.., প্রাগুক্ত, খণ্ড-৫, পৃ. ২২৩৫, হাদীস নং ৫৬৫১।

**সন্তানকে সঠিক লালন-পালন**

শিশু-সন্তান জন্মগ্রহণের পর প্রতিপালিত হওয়ার অধিকার সবচেয়ে গুরুত্বপূর্ণ। শিশু প্রতিপালনের ব্যাপারে পিতা-মাতা ও অভিভাবকের বিশেষ দায়িত্ব রয়েছে। হৃদয় নিংড়ানো ঐকান্তিক ভালোবাসা ও স্নেহ-মমতার কোমল পরশে শিশুকে অতি যত্নসহকারে প্রতিপালন করা কর্তব্য। পিতামাতার উচিত সন্তানদের প্রতিটি বিষয়ে সতর্ক দৃষ্টি রাখা, তাদের যথাযথ পরিচর্যা করা, তাদের জন্য উপযুক্ত খাদ্যের ব্যবস্থা করা এবং তাদের সার্বিক রক্ষণাবেক্ষণ করা। এ বিষয়ে আল-কুরআনে এসেছে–

وَعَلَى الْمَوْلُودِ لَهُ رِزْقُهُنَّ وَكِسْوَتُهُنَّ بِالْمَعْرُوفِ

"সন্তান ও জননীর ভরণ-পোষণের ভার পিতার উপরই ন্যস্ত।"[৪৬]

পিতার নিকট সন্তানের অধিকার হচ্ছে তিনি তাদের তার খানাপিনা, থাকা ও পোশাক পরিচ্ছদের ব্যবস্থা করা। বিশেষ করে যতদিন সে নিজস্ব ক্ষমতায় উপার্জন করতে সমর্থ না হয়। আর এটা না করলে পিতা গুনাহগার হবে। মহানবী (স.) বলেন–

"যাদের ভরণ-পোষণের দায়িত্ব কারো উপর ন্যস্ত থাকে, সে যদি তা যথাযথভাবে পালন না করে তাদের ধ্বংস করে, তা হলে এতেই তার বড় গুনাহ হবে।"[৪৭]

বস্তুত জন্ম হওয়ার পর থেকে সে উপার্জনক্ষম হওয়া পর্যন্ত তার যাবতীয় ব্যয়ভার বহন করা পিতার দায়িত্ব। এ হলো সন্তানের অধিকার।[৪৮] প্রত্যেক পিতাকে তার সামর্থ্য অনুযায়ী সন্তানের ব্যয়ভার বহন করতে হবে। আইনের মাধ্যমে এ কাজ তো বেশ কঠিনই হতো, যদি না আল্লাহ্ তা'আলা পিতার অন্তরে সন্তানের জন্য খরচ করার আবেগ সৃষ্টি করে দিতেন। তাই দেখা যায়, পিতা কঠোর পরিশ্রম করে মাথার ঘাম পায়ে ফেলে যে আয়-উপার্জন করেন তা দ্বিধাহীন চিত্তে সন্তানের জন্য খরচ করে থাকেন এবং সন্তানের হাসিমুখ দেখে প্রশান্তচিত্তে তা মেনে নেন।

---

[৪৬] আল-কুর'আন, সূরা আল্ বাক্বারা ২ঃ ২৩৩।

[৪৭] ইমাম আবু দাউদ, সুনান আবু দাউদ, কিতাবুয যাকাত, বাবু ফি সিলাতির্ রিহমি, প্রাগুক্ত, খণ্ড-২, পৃ. ১৩২, হাদীস নং ১৬৯২; - ইমাম আহমদ,মুসনাদ আহমদ, মুসনাদুল মুকাচ্ছিরিনা মিনাস্ সাহাবা, প্রাগুক্ত, খণ্ড-২, পৃ. ১৬০, হাদীস নং ৬৪৯৫।

[৪৮] বিধিবদ্ধ ইসলামী আইন, ধারা ১৩১১, প্রাগুক্ত, পৃ ৮৪৪,।

তাছাড়া পিতামাতা সব সময় শিশুসন্তানের কল্যাণে সবকিছু করবে, সন্তানের কল্যাণকামী হবে, তাদের সৎপথে চালাবে। তাদের জন্য দু'আ করবে। আল-কুর'আনের বাণী,

رَبِّ اجْعَلْنِي مُقِيمَ الصَّلَاةِ وَمِن ذُرِّيَّتِي رَبَّنَا وَتَقَبَّلْ دُعَاءَ

"হে প্রভু! তুমি আমাকে ও আমার সন্তানদেরকে সালাত প্রতিষ্ঠাকারী বানাও। প্রভু আমার, তুমি প্রার্থনা কবুল কর।"[৪৯]

**নামাযের আদেশ করা এবং বিছানা আলাদা করে দেওয়া**

সন্তানকে বাল্যকাল থেকেই ইসলামি অনুশাসন শিক্ষা দেওয়ার উদ্দেশ্যে সাত বছর বয়সে নামাযের আদেশ এবং দশ বছর বয়সে বিছানা আলাদা করে দেয়া পিতা-মাতার প্রতি কর্তব্য। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنْ عَمْرِو بْنِ شُعَيْبٍ، عَنْ أَبِيهِ، عَنْ جَدِّهِ، قَالَ: قَالَ رَسُولُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ: مُرُوا أَوْلَادَكُمْ بِالصَّلَاةِ وَهُمْ أَبْنَاءُ سَبْعِ سِنِينَ وَاضْرِبُوهُمْ عَلَيْهَا، وَهُمْ أَبْنَاءُ عَشْرٍ وَفَرِّقُوا بَيْنَهُمْ فِي الْمَضَاجِعِ.

"হযরত ওমর ইবনে শু'আইব তার পিতা, তার পিতা তার দাদা থেকে বর্ণনা করেন, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, তোমরা তোমাদের সন্তানদেরকে সাত বছরে উপনীত হলে নামাযের আদেশ দাও। আর যখন তারা দশ বছরে উপনীত হয়, তখন তাদেরকে (নামায না পড়লে) প্রহার কর এবং বিছানা আলাদা করে দাও।"[৫০]

---

[৪৯] আল-কুর'আন, সূরা ইবরাহীম ১৪ : ৪০।

[৫০] সুনানে আবি দাউদ, হাদিস নং : ৪৯৫

# অধ্যায়-৩
# ঘুমোতে যাওয়ার আদব

**১। পবিত্র অবস্থায় ওযু করে বিছানায় যাওয়া সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ الْبَرَاءُ بْنُ عَازِبٍ رضى اللّهُ عَنْهُ قَال أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: " إِذَا أَخَذْتَ مَضْجَعَكَ، فَتَوَضَّأْ وُضُوءَكَ لِلصَّلَاةِ..

"হযরত বারা বিন আযেব রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যখন তুমি ঘুমানোর জন্য বিছানা গ্রহণের ইচ্ছা করবে তখন নামাযের ওযুর ন্যায় ওযু করো।"[৫১]

**২। ডান কাতে শয়ন করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ الْبَرَاءُ بْنُ عَازِبٍ رضى اللّهُ عَنْهُ قَال أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: " إِذَا أَخَذْتَ مَضْجَعَكَ، فَتَوَضَّأْ وُضُوءَكَ لِلصَّلَاةِ، ثُمَّ اضْطَجِعْ عَلَى شِقِّكَ الْأَيْمَنِ.

"হযরত বারা বিন আযেব রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যখন তুমি ঘুমানোর জন্য বিছানা গ্রহণের ইচ্ছা করবে তখন নামাজের ওযুর ন্যায় ওযু করো এবং ডান কাতে শয়ন করো।"[৫২]

**৩। শোয়ার সময় ডান হাতকে ডান গালের নিচে স্থাপন করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

---

[৫১] সহিহ মুসলিম, হাদীস নং: ২৭১০।

[৫২] প্রাগুক্ত।

عَنْ حُذَيْفَةَ رضى اللهُ عَنْهُ، قَالَ: كَانَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا أَخَذَ مَضْجَعَهُ مِنَ اللَّيْلِ، وَضَعَ يَدَهُ تَحْتَ خَدِّهِ..

"হযরত হুযাইফা রা. হতে বর্ণিত, তিনি বলেন রাসূলুল্লাহ সা. যখন রাতের বেলায় তার শোয়ার বিছানা গ্রহণ করতেন তখন ডান হাতকে ডান গালের নিচে স্থাপন করতেন।" [৫৩]

### ৪। ঘুমানো আগে বিছানাকে ঝেড়ে নেয়া সুন্নাত

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: قَالَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: " إِذَا أَوَى أَحَدُكُمْ إِلَى فِرَاشِهِ فَلْيَنْفُضْ فِرَاشَهُ بِدَاخِلَةِ إِزَارِهِ، فَإِنَّهُ لَا يَدْرِي مَا خَلَفَهُ عَلَيْهِ..

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যখন তোমাদের কেউ বিছানায় যাবার ইচ্ছা করে, সে যেন বিছানার কাপড়ের ভেতর দিক দিয়ে বিছানাটা ঝেড়ে নেয়, কারণ সে তো জানে না তার বিছানার নিচে কষ্টদায়ক কী আছে।"[৫৪]

### ৫। ঘুমানো আগে সূরা কাফিরুন পাঠ করা সুন্নাত

ঘুমানো আগে সূরা কাফিরুন পাঠ করা সুন্নাত যা শিরক থেকে মুক্ত করে। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ فَرْوَةَ بْنِ نَوْفَلٍ، أَنَّهُ أَتَى النَّبِيِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ: يَا رَسُولَ اللهِ عَلِّمْنِي شَيْئًا أَقُولُهُ إِذَا أَوَيْتُ إِلَى فِرَاشِي، قَالَ: " اقْرَأْ: قُلْ يَا أَيُّهَا الكَافِرُونَ فَإِنَّهَا بَرَاءَةٌ مِنَ الشِّرْكِ.

"হযরত ফারওয়া বিন নওফাল রা. থেকে বর্ণিত, তিনি নবী করীম সা. এর কাছে আসলেন এবং বললেন, আমাকে কিছু শিক্ষা দিন যা আমি যখন

---

[৫৩] আল বুখারী, হাদীস নং: ৬৩১৪।
[৫৪] আল বুখারী, হাদীস নং: ৬৩২০।

বিছানায় যাব তখন তা বলব, তিনি বললেন, তুমি সূরা কাফিরুন তিলাওয়াত করো, কারণ এটা শিরক থেকে মুক্ত করে।"[৫৫]

ইমাম আন নববী রহ. বলেন, প্রত্যেকের উচিত উল্লিখিত বিষয়সমূহ মেনে চলা। তবে যদি উক্ত সুন্নাতসমূহ যথাযথ পালন করা সম্ভব না হয়, তাহলে যথাসম্ভব গুরুত্বপূর্ণ যিকিরসমূহ পড়া উচিত।

মানুষ দিনে-রাতে যখনই ঘুমাবে তখনই উক্ত বিষয়সমূহ পড়ার চেষ্টা করবে। কমপক্ষে ২/৩ টি দু'আ পড়ার চেষ্টা করবে। বিশেষ করে রাতের ঘুমের আগে এই দু'আসমূহ পড়ার চেষ্টা করবে। বাস্তবিক অর্থে দিনেও এই দু'আসমূহ পড়া যেতে পারে।

**৬। এক পায়ের উপর আরেক পা রেখে চিত হয়ে না শোয়া সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ جَابِرٍ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: إِذَا اسْتَلْقَى أَحَدُكُمْ عَلَى ظَهْرِهِ فَلَا يَضَعْ إِحْدَى رِجْلَيْهِ عَلَى الأُخْرَى.

"হযরত জাবির রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, তোমাদের কেউ যেন কখনো তার এক পা অন্য পায়ের উপর রেখে চিত হয়ে শয়ন না করে।"[৫৬]

**৭। ঘুম সম্পর্কিত একটি নিষেধাজ্ঞা মেনে চলা সুন্নাত**

ইশার আগে ঘুমানো এবং ইশার পর তাড়াতাড়ি না ঘুমিয়ে গাল-গল্প করতে রাসূলুল্লাহ সা. এর নিষেধ করেছেন।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَنَسٍ قَالَ: نَهَى رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنِ النَّوْمِ قَبْلَ الْعِشَاءِ، وَعَنِ السَّمَرِ بَعْدَهَا.

"হযরত আনাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ইশার (নামাযের) আগে ঘুম যেতে এবং ইশার (নামাযের) পর গাল-গল্প করতে নিষেধ করেছেন।"[৫৭]

---

[৫৫] তিরিমিযী, হাদীস নং: ৩৪০৩।

[৫৬] তিরিমিযী, হাদীস নং: ২৭৬৬।

# ঘুমোতে যাওয়ার আগের মাসনূন দু'আসমূহ

ঘুমোতে যাওয়ার আগে পালনীয় সুন্নাতসমূহ হচ্ছে-

**১। ঘুমোতে যাওয়ার দু'আ পাঠ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ حُذَيْفَةَ، قَالَ: كَانَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا أَرَادَ أَنْ يَنَامَ قَالَ:

"হযরত হুযাইফা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, যখন রাসূলুল্লাহ সা. ঘুমানোর ইচ্ছা করতেন তখন বলতেন

بِاسْمِكَ اللَّهُمَّ أَمُوتُ وَأَحْيَا.

'হে আল্লাহ! তোমার নাম নিয়েই আমি মারা যাই (শয়ন করি) এবং জীবিত হই (ঘুম থেকে উঠি)'।"[৫৮]

**২। ঘুমোতে যাওয়ার আগে যে সূরা পড়ে শরীর মাসেহ করতে হয়**

ঘুমোতে যাওয়ার আগে সূরা ইখলাস,[৫৯] সূরা ফালাক্ব,[৬০] সূরা নাস[৬১] পাঠ করে তিনবার দেহকে মাসেহ করা সুন্নাত। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ: " أَنَّ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ إِذَا أَوَى إِلَى فِرَاشِهِ كُلَّ لَيْلَةٍ جَمَعَ كَفَّيْهِ، ثُمَّ نَفَثَ فِيهِمَا فَقَرَأَ فِيهِمَا: قُلْ هُوَ اللهُ أَحَدٌ وَقُلْ أَعُوذُ بِرَبِّ الفَلَقِ وَقُلْ أَعُوذُ بِرَبِّ النَّاسِ، ثُمَّ يَمْسَحُ بِهِمَا مَا اسْتَطَاعَ مِنْ جَسَدِهِ، يَبْدَأُ بِهِمَا عَلَى رَأْسِهِ وَوَجْهِهِ وَمَا أَقْبَلَ مِنْ جَسَدِهِ يَفْعَلُ ذَلِكَ ثَلَاثَ مَرَّاتٍ.

---

৫৭ মুসনাদে আবি ইয়ালা; হাদীস নং:৪০৩৯।

৫৮ আল বুখারী, হাদীস নং: ৬৩২৪।

৫৯ আল কুর'আন ১১২:১-৪।

৬০ আল কুর'আন ১১৩:১-৫।

৬১ আল কুর'আন ১১৪:১-৬।

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত তিনি বলেন, রাসূলুল্লাহ সা. প্রতি রাতে যখন ঘুমোতে যেতেন, তখন তিনি তাঁর দু'হাতের তালু মেলাতেন, তাউপর সূরা ইখলাস, সূরা ফালাক, সূরা নাস পড়ে দু'হাতে ফুঁ দিতেন। তাউপর উক্ত দু'হাতের তালু দ্বারা সমগ্র শরীর ও মুখমণ্ডল হাত দ্বারা মাসেহ করতেন। তিনি মাসেহ শুরু করতেন মাথা, মুখমণ্ডল ও দেহের সামনের দিক থেকে। এভাবে রাসূলুল্লাহ সা. তিনবার করতেন।"[৬২]

বি. দ্রঃ সূরা ফাতিহা একবার এবং সূরা ইখলাস, ফালাক্ব ও নাস তিনবার পড়া সুন্নাত।

**৩। ঘুমোতে যাওয়ার আগে সূরা বাক্বারাহ-এর শেষ দুই আয়াত পাঠ করা সুন্নাত**

সূরা বাক্বারাহ এর শেষ দুই আয়াত পাঠ করা সুন্নাত। যে এগুলো পাঠ করবে তা তার জন্য যথেষ্ট হবে।

সূরা বাক্বারার শেষ দু'আয়াত হলো:

آمَنَ الرَّسُولُ بِمَا أُنزِلَ إِلَيْهِ مِن رَّبِّهِ وَالْمُؤْمِنُونَ ۚ كُلٌّ آمَنَ بِاللَّهِ وَمَلَائِكَتِهِ وَكُتُبِهِ وَرُسُلِهِ لَا نُفَرِّقُ بَيْنَ أَحَدٍ مِّن رُّسُلِهِ ۚ وَقَالُوا سَمِعْنَا وَأَطَعْنَا ۖ غُفْرَانَكَ رَبَّنَا وَإِلَيْكَ الْمَصِيرُ. لَا يُكَلِّفُ اللَّهُ نَفْسًا إِلَّا وُسْعَهَا ۚ لَهَا مَا كَسَبَتْ وَعَلَيْهَا مَا اكْتَسَبَتْ ۗ رَبَّنَا لَا تُؤَاخِذْنَا إِن نَّسِينَا أَوْ أَخْطَأْنَا ۚ رَبَّنَا وَلَا تَحْمِلْ عَلَيْنَا إِصْرًا كَمَا حَمَلْتَهُ عَلَى الَّذِينَ مِن قَبْلِنَا ۚ رَبَّنَا وَلَا تُحَمِّلْنَا مَا لَا طَاقَةَ لَنَا بِهِ ۖ وَاعْفُ عَنَّا وَاغْفِرْ لَنَا وَارْحَمْنَا ۚ أَنتَ مَوْلَانَا فَانصُرْنَا عَلَى الْقَوْمِ الْكَافِرِينَ.

"রাসূল বিশ্বাস রাখেন ঐ সমস্ত বিষয় সম্পর্কে যা তাঁর পালনকর্তার পক্ষ থেকে তাঁর কাছে অবতীর্ণ হয়েছে এবং মু'মিনগণও সবাই বিশ্বাস রাখে আল্লাহ্‌র প্রতি, তাঁর ফেরেশতাদের প্রতি, তাঁর গ্রন্থসমূহের প্রতি এবং তাঁর রাসূলগণের প্রতি। তারা বলে আমরা তাঁর পয়গম্বরদের মধ্যে কোনো তারতম্য করি না। (তারা বলে) আমরা শুনেছি এবং কবুল করেছি। আমরা

[৬২] আল বুখারী, হাদীস নং: ৫০১৭।

তোমার ক্ষমা চাই, হে আমাদের পালনকর্তা। তোমারই দিকে প্রত্যাবর্তন করতে হবে। আল্লাহ কারোর উপর তার সামর্থ্যের অতিরিক্ত দায়িত্বের বোঝা চাপান না। প্রত্যেক ব্যক্তি যে নেকী অর্জন করবে তার ফল তার নিজের জন্যই এবং যে গুনাহ করবে কার ফলও তারই উপর বর্তাবে। হে আমার রব! ভুল-ভ্রান্তিতে আমরা যেসব গুনাহ করে বসি, তুমি সেগুলো পাকড়াও করো না। হে প্রভু! আমাদের উপর এমন কোনো বোঝা চাপিয়ে দিও না, যা তুমি আমাদের পূর্ববর্তীদের উপর চাপিয়ে দিয়েছিলে। হে আমাদের প্রতিপালক! যে বোঝা বহন করার সামর্থ্য আমাদের নেই, সে বোঝা আমাদের উপর চাপিয়ে দিও না। আমাদের প্রতি কোমল হও, আমাদের অপরাধ ক্ষমা করো এবং আমাদের উপর করুণা কর। তুমি আমাদের অভিভাবক। কাফিরদের মোকাবেলায় তুমি আমাদের সাহায্য কর।"[৬৩]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي مَسْعُودٍ رضى اللهُ عَنْهُ. قَالَ: قَالَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ

مَنْ قَرَأَ بِالْآيَتَيْنِ مِنْ آخِرِ سُورَةِ الْبَقَرَةِ فِي لَيْلَةٍ كَفَتَاهُ.

হযরত ইবনে মাসঊদ রা. থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যে ব্যক্তি রাতের বেলায় সূরা বাক্বারাহ্ এর শেষ দুই আয়াত পাঠ করবে, তা তার জন্য সকল ব্যাপারে যথেষ্ট হবে।"[৬৪]

ইমাম আন নববী রহ. বলেন, ইসলামি চিন্তাবিদগণ কাফত্ এর অর্থ সম্পর্কে বলেন, এর দ্বারা আল্লাহ বান্দাকে শয়তানের প্ররোচনা থেকে হিফাযত করবে এবং তাকে সকল অন্যায় ও পাপ থেকে বিরত রাখবে।

**৪। ঘুমোতে যাওয়ার আগে আয়াতুল কুরসী পাঠ করা সুন্নাত**

আয়াতুল কুরসী হলো:

اَللّٰهُ لَا إِلَهَ إِلَّا هُوَ الْحَيُّ الْقَيُّومُ لَا تَأْخُذُهُ سِنَةٌ وَلَا نَوْمٌ لَهُ مَا فِي

السَّمَاوَاتِ وَمَا فِي الْأَرْضِ مَنْ ذَا الَّذِي يَشْفَعُ عِنْدَهُ إِلَّا بِإِذْنِهِ يَعْلَمُ مَا

---

৬৩ আল কুরআন ২:২৮৫-২৮৬।

৬৪ সহীহ বুখারী, হাদীস নং: ৫০০৯।

بَيْنَ أَيْدِيهِمْ وَمَا خَلْفَهُمْ وَلَا يُحِيطُونَ بِشَيْءٍ مِنْ عِلْمِهِ إِلَّا بِمَا شَاءَ وَسِعَ كُرْسِيُّهُ السَّمَاوَاتِ وَالْأَرْضَ وَلَا يَئُودُهُ حِفْظُهُمَا وَهُوَ الْعَلِيُّ الْعَظِيمُ.

"আল্লাহ্ ছাড়া অন্য কোনো উপাস্য নেই, তিনি চিরঞ্জীব-চিরন্তন। তাঁকে তন্দ্রাও স্পর্শ করতে পারে না এবং নিন্দ্রাও নয়। আসমান ও যমীনে যা কিছু রয়েছে, সবই তাঁর। কে আছ এমন, যে সুপারিশ করবে তাঁর কাছে তাঁর অনুমতি ছাড়া? দৃষ্টির সামনে কিংবা পেছনে যা কিছু রয়েছে সে সবই তিনি জানেন। তাঁর জ্ঞানসীমার কোনো কিছুই তারা পরিবেষ্টিত করতে পারে না, কিন্তু যতটুকু তিনি ইচ্ছা করেন। তাঁর সিংহাসন সমস্ত আসমান ও যমীনকে পরিবেষ্টিত করে আছে। আর সেগুলোকে সংরক্ষণ করা তাঁর পক্ষে কঠিন নয়। তিনিই সর্বোচ্চ এবং সর্বাপেক্ষা সুমহান।"[৬৫]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ رضى اللهُ عَنْهُ. قَالَ قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: إِذَا أَوَيْتَ إِلَى فِرَاشِكَ فَاقْرَأْ آيَةَ الْكُرْسِي، لَنْ يَزَالَ مَعَكَ مِنَ اللهِ حَافِظٌ، وَلاَ يَقْرَبُكَ شَيْطَانٌ حَتَّى تُصْبِحَ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যখন তোমাদের কেউ বিছানায় যাবার ইচ্ছা করে সে যেন আয়াতুল কুরসী পাঠ করে। তোমার সাথে সকাল হওয়া পর্যন্ত সার্বক্ষণিক আল্লাহর নিকট থেকে নিরাপত্তা রক্ষী থাকবে এবং শয়তান তোমার নিকটবর্তী হতে পারবে না।"[৬৬]

**৫। ঘুমোতে যাওয়ার আগে আলে ইমরানের শেষ দশ আয়াত পড়া সুন্নাত**

এ প্রসঙে রাসূলুল্লাহ সা. এর হাদীস

---

[৬৫] আল কুর'আন ২:২৫৫-২৫৬।

[৬৬] আল বুখারী, হাদীস নং: ৫০১০।

عَنْ أَبِي هُرَيْرَةَ رضى اللَّهُ عَنْهُ ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَقْرَأُ عَشْرَ آيَاتٍ مِنْ آخِرِ سُورَةِ آلَ عِمْرَانَ فِي كُلِّ لَيْلَةٍ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. প্রত্যেক রাতে সূরা আলে ইমরানের শেষ দশ আয়াত পড়তেন।"[৬৭]

## বিভিন্ন হাদীস গ্রন্থে বর্ণিত ঘুমোতে যাওয়ার আরো কিছু মাসনূন দু'আ

**১। 'মুত্তাফাকুন আলাইহি' বর্ণিত ঘুমোতে যাওয়ার আগের মাসনূন দু'আ**

ঘুমোতে যাওয়ার আগের মাসনূন দু'আ সম্পর্কে 'মুত্তাফাকুন আলাইহি' তথা সহীহ আল বুখারী ও মুসলিমে মোট তিনটি দু'আ রয়েছে।

**ক. প্রথম দু'আ:** রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ رضى اللَّهُ عَنْهُ . قَالَ: قَالَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا أَوَى أَحَدُكُمْ إِلَى فِرَاشِهِ فَلْيَنْفُضْ فِرَاشَهُ بِدَاخِلَةِ إِزَارِهِ، فَإِنَّهُ لَا يَدْرِي مَا خَلَفَهُ عَلَيْهِ، ثُمَّ يَقُولُ:

হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ইরশাদ করেন, যখন তোমাদের কেউ বিছানায় যাবার ইচ্ছা করে, সে যেন বিছানার কাপড়ের ভিতর দিক দিয়ে বিছানাটা ঝেড়ে নেয়, কারণ সে তো জানে না তার বিছানার নিচে কষ্টদায়ক কী আছে। অতঃপর পড়ে:

بِاسْمِكَ رَبِّ وَضَعْتُ جَنْبِي وَبِكَ أَرْفَعُهُ، إِنْ أَمْسَكْتَ نَفْسِي فَارْحَمْهَا وَإِنْ أَرْسَلْتَهَا فَاحْفَظْهَا بِمَا تَحْفَظُ بِهِ عِبَادَكَ الصَّالِحِينَ.

হে রব! তোমার নামে আমি আমার পার্শ্বদেশকে শয্যায় স্থাপন করছি (আমি শয়ন করছি), আর তোমারই নাম নিয়ে আমি তাকে উঠব (শয্যা ত্যাগ করবো), যদি তুমি (আমার নিদ্রিত অবস্থায়) আমার প্রাণ কবজ

---

[৬৭] মু'জামুল আওসাত ইমাম আহমদ: ৬৭৭৭।

করো, তাহলে তার উপর দয়া করো, আর যদি আমাকে ফিরিয়ে দেন (বাঁচিয়ে রাখো), তাহলে সে অবস্থায় তুমি তার হিফাযত করো যেমনভাবে তুমি তোমার সৎকর্মশীল বান্দাগণকে হিফাযত করে থাকো।"[৬৮]

**খ. দ্বিতীয় দু'আ:** রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنِ الْبَرَاءُ بْنُ عَازِبٍ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ:"إِذَا أَخَذْتَ مَضْجَعَكَ، فَتَوَضَّأْ وُضُوءَكَ لِلصَّلاةِ، ثُمَّ اضْطَجِعْ عَلَى شِقِّكَ الأَيْمَنِ، ثُمَّ قُلْ:

"হযরত বারা বিন আযেব রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যখন তোমরা ঘুমানোর ইচ্ছা করো তখন নামাযের ওযুর ন্যায় ওযু করো এবং ডান কাতে শয়ন করো এবং পড়বে:

اللهُمَّ إِنِّي أَسْلَمْتُ وَجْهِي إِلَيْكَ، وَفَوَّضْتُ أَمْرِي إِلَيْكَ، وَأَلْجَأْتُ ظَهْرِي إِلَيْكَ رَغْبَةً وَرَهْبَةً إِلَيْكَ، لا مَلْجَأَ ولا مَنْجَا مِنْكَ إِلا إِلَيْكَ، آمَنْتُ بِكِتَابِكَ الَّذِي أَنْزَلْتَ، وَبِنَبِيِّكَ الَّذِي أَرْسَلْتَ.

'হে আল্লাহ! আমি নিজেকে তোমার প্রতি সঁপে দিলাম, আর আমার সমগ্র কার্যক্রম তোমার উদ্দেশেই নিবেদন করলাম, আমার মুখমণ্ডল তোমার দিকে স্থাপন করলাম, আমার পৃষ্ঠদেশকে তোমার দিকেই ঝুঁকিয়ে দিলাম, আর এ সমস্তই করলাম তোমার রহমতের আশায় এবং তোমার শাস্তির ভয়ে। কোনো আশ্রয় নেই এবং মুক্তির কোনো উপায় নেই একমাত্র তোমার আশ্রয় এবং উপায় ছাড়া, আমি বিশ্বাস স্থাপন করেছি তোমার সেই কিতাবের প্রতি যা তুমি নাযিল করেছো এবং তোমার সেই মহানবী সা. এর প্রতি যাকে তুমি প্রেরণ করেছো।"[৬৯]

---

[৬৮] মুসলিম, হাদীস নং: ২৭১৪ বুখারী, হাদীস নং: ৬৩২০।
[৬৯] বুখারী, হাদীস নং: ৬৩১৩, মুসলিম, হাদীস নং: ২৭১০।

**গ. তৃতীয় দু'আ: ৩৩ বার পড়তে হয়।**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَلِيٍّ: أَنَّ فَاطِمَةَ عَلَيْهِمَا السَّلاَمُ شَكَتْ مَا تَلْقَى فِي يَدِهَا مِنَ الرَّحَى، فَأَتَتِ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ تَسْأَلُهُ خَادِمًا فَلَمْ تَجِدْهُ، فَذَكَرَتْ ذَلِكَ لِعَائِشَةَ، فَلَمَّا جَاءَ أَخْبَرَتْهُ، قَالَ: فَجَاءَنَا وَقَدْ أَخَذْنَا مَضَاجِعَنَا، فَذَهَبْتُ أَقُومُ، فَقَالَ: «مَكَانَكِ» فَجَلَسَ بَيْنَنَا حَتَّى وَجَدْتُ بَرْدَ قَدَمَيْهِ عَلَى صَدْرِي، فَقَالَ: «أَلاَ أَدُلُّكُمَا عَلَى مَا هُوَ خَيْرٌ لَكُمَا مِنْ خَادِمٍ؟ إِذَا أَوَيْتُمَا إِلَى فِرَاشِكُمَا، أَوْ أَخَذْتُمَا مَضَاجِعَكُمَا، فَكَبِّرَا ثَلاَثًا وَثَلاَثِينَ، وَسَبِّحَا ثَلاَثًا وَثَلاَثِينَ، وَاحْمَدَا ثَلاَثًا وَثَلاَثِينَ، فَهَذَا خَيْرٌ لَكُمَا مِنْ خَادِمٍ» وَعَنْ شُعْبَةَ، عَنْ خَالِدٍ، عَنِ ابْنِ سِيرِينَ، قَالَ: «التَّسْبِيحُ أَرْبَعٌ وَثَلاَثُونَ»

হযরত আলী রা. থেকে বর্ণিত; হযরত ফাতিমা রা. একবার গম বাটার চাক্কি ঘুরানোর কারণে তাঁর হাতে ফোঁটা পড়ে গেল। তখন তিনি একটি খাদেম চেয়ে নেয়ার উদ্দেশ্যে নবী করীম সা. এর কাছে আসলেন। কিন্তু তিনি তাকে পেলেন না। তখন তিনি (ফাতিমা রা.) আসার উদ্দেশ্যটি হযরত আয়িশা রা. এর কাছে ব্যক্ত করে গেলেন। এউপর তিনি (নবী করীম সা.) যখন ঘরে এলেন তখন আয়িশা রা. এ বিষয়টি তাঁকে জানালেন। তাউপর নবী করীম সা. এমন সময় এলেন যখন আমরা বিছানায় বিশ্রাম গ্রহণ করছি। তখন আমি উঠতে চাইলে তিনি বললেন; নিজ স্থানে থাক। তাউপর আমাদের মাঝখানে তিনি এমনভাবে বসলেন যে, আমি তার দু'পায়ের শীতলতা অনুভব করলাম। তিনি বললেন : আমি কী তোমাদেরকে এমন আমল বলে দিব না, যা তোমাদের জন্য একটি খাদেমের চেয়েও অনেক বেশি উত্তম। যখন তোমরা শয্যা গ্রহণ করতে যাবে, তখন তোমরা আল্লাহু আকবার ৩৩ বার, সুবহানাল্লাহ ৩৩ বার ও আলহামদুলিল্লাহ ৩৩ বার পড়বে। এটা তোমাদের জন্য একজন খাদেমের

চেয়েও অধিক মঙ্গলজনক। ইবনে সীরিন বলেন: তাসবীহ (আল হামদুলিল্লাহ) হলো ৩৪ বার।

**২। 'সহীহ মুসলিমে' বর্ণিত ঘুমোতে যাওয়ার আগের মাসনূন দু'আ**

ঘুমোতে যাওয়ার আগের মাসনূন দু'আ সম্পর্কে 'সহীহ মুসলিমে' মোট তিনটি দু'আ রয়েছে।

ক. প্রথম দু'আ: রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَبْدِ اللهِ بْنِ عُمَرَ، أَنَّهُ أَمَرَ رَجُلًا، إِذَا أَخَذَ مَضْجَعَهُ قَالَ:

"হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রা. থেকে বর্ণিত, তিনি এক ব্যক্তিকে আদেশ দিয়ে বললেন, যখন তুমি বিছানায় যাবে তখন পড়বে:

**اللهُمَّ خَلَقْتَ نَفْسِي وَأَنْتَ تَوَفَّاهَا، لَكَ مَمَاتُهَا وَمَحْيَاهَا، إِنْ أَحْيَيْتَهَا فَاحْفَظْهَا، وَإِنْ أَمَتَّهَا فَاغْفِرْ لَهَا، اللهُمَّ إِنِّي أَسْأَلُكَ الْعَافِيَةَ.**

'হে আল্লাহ! নিশ্চয় তুমি আমার আত্মাকে সৃষ্টি করেছো আর তুমি এর মৃত্যু ঘটাবে (অতএব) তার জীবন ও মরণ যেন একমাত্র তোমার জন্য হয়। যদি তাকে বাঁচিয়ে রাখো তাহলে তুমি তার হিফাযত করো, আর যদি তার মৃত্যু ঘটাও নিদ্রাবস্থায়, তবে তাকে মাফ করে দিও। হে আল্লাহ! আমি তোমার কাছে নিরাপত্তা প্রার্থনা করছি।"[৭০]

খ. দ্বিতীয় দু'আ: রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ سُهَيْلٍ، قَالَ: كَانَ أَبُو صَالِحٍ يَأْمُرُنَا، إِذَا أَرَادَ أَحَدُنَا أَنْ يَنَامَ، أَنْ يَضْطَجِعَ عَلَى شِقِّهِ الأَيْمَنِ، ثُمَّ يَقُولُ:

"হযরত সুহাইল রা. বলেন, হযরত আবু সালেহ আমাদেরকে এ মর্মে নির্দেশ দিয়ে বলতেন, যখন আমাদের মধ্য হতে কেই ঘুমাতে ইচ্ছা করবে, তখন সে ডান কাতে শোবে এবং পাঠ করবে:

---

[৭০] মুসলিম, হাদীস নং: ২৭১২।

اللهُمَّ رَبَّ السَّمَاوَاتِ وَرَبَّ الأَرْضِ وَرَبَّ الْعَرْشِ الْعَظِيمِ، رَبَّنَا وَرَبَّ كُلِّ شَيْءٍ، فَالِقَ الْحَبِّ وَالنَّوَى، وَمُنْزِلَ التَّوْرَاةِ وَالإِنْجِيلِ وَالْفُرْقَانِ، أَعُوذُ بِكَ مِنْ شَرِّ كُلِّ شَيْءٍ أَنْتَ آخِذٌ بِنَاصِيَتِهِ، اللهُمَّ أَنْتَ الأَوَّلُ فَلَيْسَ قَبْلَكَ شَيْءٌ، وَأَنْتَ الاخِرُ فَلَيْسَ بَعْدَكَ شَيْءٌ، وَأَنْتَ الظَّاهِرُ فَلَيْسَ فَوْقَكَ شَيْءٌ، وَأَنْتَ الْبَاطِنُ فَلَيْسَ دُونَكَ شَيْءٌ، اقْضِ عَنَّا الدَّيْنَ، وَأَغْنِنَا مِنَ الْفَقْرِ.

'হে আল্লাহ! তুমি সপ্ত আকাশমণ্ডলীর প্রভু! এবং মহীয়ান আরশের রব এবং প্রত্যেক বস্তুর রব। হে আল্লাহ! বীজ ও আঁটি চিরে চারা ও বৃক্ষের উদ্ভব ঘটাও তুমি! তাওরাত, ইঞ্জিল ও কুরআনের নাযিলকারী তুমি! আমি প্রত্যেক বস্তুর অনিষ্ট হতে তোমার নিকটেই আশ্রয় প্রার্থনা করি, তোমার হাতে রয়েছে সকল বস্তুর ভাগ্য। হে আল্লাহ তুমি অনাদি, তোমার পূর্বে কোনো কিছুরই অস্তিত্ব ছিল না, তুমি অনন্ত, তোমার পরে কোনো কিছুই থাকবে না, তুমি প্রকাশমান, তোমার উপরে কিছুই নেই, তুমি অপ্রকাশ্য, তোমার চেয়ে নিকটবর্তী কিছুই নেই। হে রব! তুমি আমার সমস্ত ঋণ পরিশোধ করে দাও, আর আমাকে দরিদ্রতা থেকে মুক্ত রাখো।"[৭১]

গ. তৃতীয় দু'আ: রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَنَسٍ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، كَانَ إِذَا أَوَى إِلَى فِرَاشِهِ، قَالَ:

"হযরত আনাস রা. হতে বর্ণিত, রাসূলুল্লাহ সা. যখন বিছানায় আসতেন তখন বলতেন:

الْحَمْدُ لِلَّهِ الَّذِي أَطْعَمَنَا وَسَقَانَا، وَكَفَانَا وَآوَانَا، فَكَمْ مِمَّنْ لَا كَافِيَ لَهُ وَلَا مُؤْوِيَ.

সকল প্রশংসা সেই আল্লাহর যিনি আমাদের আহার করিয়েছেন, পান করিয়েছেন, আমাদের প্রয়োজন পূর্ণ করেছেন এবং আমাদের আশ্রয় প্রদান

[৭১] মুসলিম, হাদীস নং: ২৭১৩।

করেছেন। এমন বহুলোক রয়েছে যাদের পরিতৃপ্ত করার কেউই নেই, যাদের আশ্রয় দানকারী কেউই নেই’।”[৭২]

**৩। ‘আবু দাউদ ও তিরমিযীতে’ বর্ণিত ঘুমোতে যাওয়ার আগের মাসনূন দু‘আ**
রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ حَفْصَةَ، زَوْجِ النَّبِيِّ صلّى الله عليه وسلم، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ إِذَا أَرَادَ أَنْ يَرْقُدَ وَضَعَ يَدَهُ الْيُمْنَى تَحْتَ خَدِّهِ ثُمَّ يَقُولُ:

“উম্মুল মুমিনীন হযরত হাফসা রা. বলেন, রাসূলুল্লাহ সা. ঘুমানোর সময় তাঁর ডান হাতকে গালের নিচে দিতেন এবং তিনবার পড়তেন:

اللَّهُمَّ قِنِي عَذَابَكَ يَوْمَ تَبْعَثُ، عِبَادَكَ; ثَلَاثَ مِرَارٍ.

‘হে আল্লাহ! আমাকে তোমার আযাব হতে রক্ষা করো সেই দিবসে যখন তুমি তোমার বান্দাদেরকে পুনরুত্থান করবে।”[৭৩]

**৪। ‘সহীহ কালিমুত তাইয়্যেবে’ বর্ণিত ঘুমোতে যাওয়ার আগের মাসনূন দু‘আ**
রাসূলুল্লাহ সা. এর হাদীস

اَللّٰهُمَّ عَالِمُ الْغَيْبِ وَالشَّهَادَةِ فَاطِرُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ رَبَّ كُلِّ شَيْءٍ وَمَلِيْكَهُ، اَشْهَدُ اَنْ لَا اِلٰهَ اِلَّا اَنْتَ اَعُوْذُبِكَ مِنْ شَرِّ نَفْسِيْ وَمِنْ شَرِّ الشَّيْطَانِ وَشِرْكِهٖ وَاَنْ اَقْتَرِفَ عَلٰى نَفْسِيْ سُوْءًا اَوْ اَجُرَّهُ اِلٰى مُسْلِمٍ۔

“হে আল্লাহ! তুমি গোপন ও প্রকাশ্য সবকিছুই জান। আকাশ ও পৃথিবীর সৃষ্টিকর্তা। তুমি সব বস্তুর প্রতিপালক এবং সমস্ত কিছুর মালিক। আমি সাক্ষ্য দিচ্ছি তুমি ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মা’বুদ নেই। আমি আমার প্রবৃত্তির অনিষ্ট হতে এবং শয়তানের খারাবী ও তার অংশগ্রহণ হতে তোমার আশ্রয় প্রার্থনা করছি। আমি নিজের অনিষ্ট হতে এবং কোনো মুসলমানের অনিষ্ট করা হতে তোমার আশ্রয় চাচ্ছি।”[৭৪]

---

[৭২] মুসলিম, হাদীস নং: ২৭১৫

[৭৩] আবু দাউদ, হাদীস নং: ৫০৪৫, তিরমিযী, হাদীস নং: ৩৩৯৮।

[৭৪] সহীহ কালিমুত তাইয়্যেব, হাদীস নং: ২১।

**৫। রাসূলুল্লাহ সা. এর সকাল হতো যে সূরা দিয়ে**
এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ زَيْدِ بْنِ أَسْلَمَ، عَنْ أَبِيهِ: وَجِئْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فَسَلَّمْتُ عَلَيْهِ، فَقَالَ: «لَقَدْ أُنْزِلَتْ عَلَيَّ اللَّيْلَةَ سُورَةٌ، لَهِيَ أَحَبُّ إِلَيَّ مِمَّا طَلَعَتْ عَلَيْهِ الشَّمْسُ» ثُمَّ قَرَأَ: {إِنَّا فَتَحْنَا لَكَ فَتْحًا مُبِينًا}.

"হযরত জায়েদ বিন আসলাম তার পিতা থেকে বর্ণনা করেন, আমি রাসূলুল্লাহ সা. এর নিকট আসলাম এবং তাকে সালাম করলাম, অতঃপর তিনি রাসূলুল্লাহ সা. বললেন: রাতের বেলায় একটি সূরা অবতীর্ণ হয়েছে, আর সেটি হলো আমার নিকট অধিক প্রিয়, যা আমার সকাল পর্যন্ত প্রসারিত হতো। অতঃপর তিনি পাঠ করলেন– إِنَّا فَتَحْنَا لَكَ فَتْحًا مُبِينًا (সূরা ফাতাহ)।"[৭৫]

**৬। দুনিয়াতে রাসূলুল্লাহ সা. এর পছন্দনীয় দু'আ**
রাসূলুল্লাহ সা. এর নিকট দুনিয়াতে ৪টি যিকির অধিক প্রিয়। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. বলেন:

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: لَأَنْ أَقُولَ سُبْحَانَ اللهِ، وَالْحَمْدُ لِلَّهِ، وَلَا إِلَهَ إِلَّا اللهُ، وَاللهُ أَكْبَرُ، أَحَبُّ إِلَيَّ مِمَّا طَلَعَتْ عَلَيْهِ الشَّمْسُ

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, আমার নিকট سُبْحَانَ اللهِ، وَالْحَمْدُ لِلَّهِ، وَلَا إِلَهَ إِلَّا اللهُ، وَاللهُ أَكْبَرُ 'আল্লাহ পবিত্রময় এবং সমস্ত প্রশংসা আল্লাহর জন্য। আল্লাহ ব্যতীত কোন ইলাহ নেই। আর আল্লাহ মহান।' এ তাসবীহ পাঠ করা যেসব বস্তুর উপর সূর্য উদিত হয়, সে সকল বস্তু হতে অধিক প্রিয়।"[৭৬]

---

[৭৫] সূরা ফাতহ আয়াত নং -১, সহীহ বুখারী, হাদীস নং: ৪১৭৭।
[৭৬] সহীহ মুসলিম, হাদীস নং: ২৬৯৫।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. আরো বলেন

عَنْ سَمُرَةَ بْنِ جُنْدَبٍ، قَالَ: قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: " أَحَبُّ الْكَلَامِ إِلَى اللهِ أَرْبَعٌ:

"হযরত সামুরায় বিন জুনদুব রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন: আল্লাহর নিকট চারটি অধিক প্রিয় বাক্য হলো:

سُبْحَانَ اللهِ، وَالْحَمْدُ لِلّٰهِ، وَلَا إِلَهَ إِلَّا اللهُ، وَاللهُ أَكْبَرُ.

"পবিত্রতম আল্লাহ। আল্লাহর জন্য সকল প্রশংসা আর আল্লাহ ছাড়া ইলাহ নেই। আল্লাহ মহান।"[৭৭]

## ঘুমাতে যাওয়ার আগে এই দু'আসমূহ পড়ার উপকারিতা ও ফযিলত

### ১। ১০০টি নেক কাজের সওয়াব লিপিবদ্ধ হবে

একজন মুসলমান যদি এই দু'আগুলো ঘুমানোর পূর্বে পড়ে তার জন্য ১০০টি নেক কাজের সওয়াব লিপিবদ্ধ হয়। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস:

عَنْ أَبِي ذَرٍّ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، أَنَّهُ قَالَ فَكُلُّ تَسْبِيحَةٍ صَدَقَةٌ، وَكُلُّ تَحْمِيدَةٍ صَدَقَةٌ، وَكُلُّ تَهْلِيلَةٍ صَدَقَةٌ، وَكُلُّ تَكْبِيرَةٍ صَدَقَةٌ..

"হযরত আবু যার রা. রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, নিশ্চয়ই প্রতিটি তাসবীহ সাদাকাহ, প্রতিটি তাকবীর সাদাকাহ, প্রতিটি তাহমীদ সাদাকাহ এবং প্রতিটি তাহলীল সাদাকাহ।"[৭৮]

ইমাম নববী রহ. বলেন, কোনো ব্যক্তি এই দু'আসমূহ পড়ার মাধ্যমে আল্লাহর পথে দানের ন্যায় সাওয়াব অর্জন করে।

### ২। বেহেশতে ১০০টি গাছ লাগানোর সাওয়াব লিপিবদ্ধ হবে

যদি একজন মুসলমান ঘুমানোর আগে নিম্নোক্ত তাসবিহ পাঠ করে তার জন্য বেহেশতে ১০০টি গাছ লাগানোর সাওয়াব লেখা হবে। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস:

---

[৭৭] সহীহ মুসলিম, হাদীস নং: ২১৩৭।

[৭৮] মুসলিম, হাদীস নং:৭২০।

عَنْ أَبِي هُرَيْرَةَ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قُلْ: سُبْحَانَ اللَّهِ، وَالْحَمْدُ لِلَّهِ، وَلَا إِلَهَ إِلَّا اللَّهُ، وَاللَّهُ أَكْبَرُ، يُغْرَسُ لَكَ بِكُلِّ وَاحِدَةٍ شَجَرَةٌ فِي الْجَنَّةِ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. বলেন, বল: 'আল্লাহ মহান, সমস্ত প্রশংসা আল্লাহর, আল্লাহ ছাড়া কোনো ইলাহ নেই এবং আল্লাহ সর্বশ্রেষ্ঠ' প্রতিটি দু'আর জন্য তোমার নামে জান্নাতে একটি করে গাছ লাগানো হবে।"[৭৯]

**৩। শয়তানের কুপ্রভাব এবং পাপ থেকে দূরে রাখে**

এ সকল যিকির করার ফলে আল্লাহ তাঁর বান্দাদেরকে শয়তানের কুপ্রভাব থেকে এবং সকল পাপ থেকে নিরাপদে রাখেন।

**৪। আল্লাহর ইবাদাত ও গুণকীর্তনের মাধ্যমে দিন শেষ হয়**

এ সকল যিকির করার মাধ্যমে বান্দা এক আল্লাহর ইবাদাত, গুণকীর্তন ও তাঁর নিকট সাহায্য চাওয়ার মাধ্যমে তার দিন শেষ করে।

## ঘুম থেকে জেগে উঠে পালনীয় সুন্নাত

**১। ঘুম থেকে জেগে উঠার দু'আ**

ঘুম থেকে জেগে উঠে নিম্নোক্ত দু'আ পাঠ করা সুন্নাত। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ حُذَيْفَةَ بْنِ اليَمَانِ، قَالَ: كَانَ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا قَامَ قَالَ:

"হযরত হুযাইফা বিন ইয়ামান রা. থেকে বর্ণিত তিনি বলেন, যখন নবী করীম সা. ঘুম থেকে উঠতেন তখন বলতেন:

الحَمْدُ لِلَّهِ الَّذِي أَحْيَانَا بَعْدَ مَا أَمَاتَنَا وَإِلَيْهِ النُّشُورُ.

---

[৭৯] ইবনে মাজাহ, হাদীস নং:৩৮০৭। শায়খ আলবানি উক্ত হাদিসকে গ্রহণযোগ্য বলে অভিমত ব্যক্ত করেছেন।

'সমস্ত প্রশংসা সেই আল্লাহর জন্য যিনি আমার (নিদ্রারূপ) মৃত্যুর পর আমাকে (পুনর্জাগরিত করে) জীবিত করলেন এবং যার নিকট (আমাদের) সকলের পুনরুত্থান হবে।"[৮০]

**২। নিজ হাত দ্বারা চেহারা থেকে ঘুমের ভাব দূর করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

أَنَّ عَبْدَ اللَّهِ بْنَ عَبَّاسٍ أَخْبَرَهُ أَنَّهُ بَاتَ لَيْلَةً عِنْدَ مَيْمُونَةَ زَوْجِ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهِيَ خَالَتُهُ فَاضْطَجَعْتُ فِي عَرْضِ الوِسَادَةِ " وَاضْطَجَعَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَهْلُهُ فِي طُولِهَا، فَنَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، حَتَّى إِذَا انْتَصَفَ اللَّيْلُ، أَوْ قَبْلَهُ بِقَلِيلٍ أَوْ بَعْدَهُ بِقَلِيلٍ، اسْتَيْقَظَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، فَجَلَسَ يَمْسَحُ النَّوْمَ عَنْ وَجْهِهِ بِيَدِهِ.

"হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. বলেন, আমি বিছানার চওড়া দিকে শয়ন করলাম। রাসূলুল্লাহ সা. ও তাঁর স্ত্রী বিছানার লম্বা দিকে শয়ন করলেন। এউপর রাসূলুল্লাহ সা. ঘুমিয়ে পড়লেন। এমনিভাবে রাত যখন অর্ধেক হয়ে গেল অথবা তার কিছু আগে বা কিছু পরে রাসূলুল্লাহ সা. ঘুম থেকে উঠলেন। তিনি বসে হাত দিয়ে মুখ থেকে ঘুমের আবেশ মুছতে লাগলেন।"[৮১]

ইমাম আন নববী ও ইবনে হাজার আসকালানী ঘুম থেকে উঠে প্রথম কাজ হিসেবে নিজ হাত দ্বারা চেহারা থেকে ঘুমের ভাব দূর করাকে সুন্নাত হিসেবে সাব্যস্ত করেছেন।

**৩। ঘুম থেকে উঠে মিসওয়াক করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

---

[৮০] আল বুখারী, হাদীস ৬৩১২।

[৮১] আল বুখারী, হাদীস ১৮৩।

عَنْ حُذَيْفَةَ، قَالَ: كَانَ النَّبِى صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا قَامَ مِنَ اللَّيْلِ يَشُوصُ فَاهُ بِالسِّوَاكِ.

"হযরত হুযাইফা রা. হতে বর্ণিত, তিনি বলেন, যখন নবী করীম সা. রাতে উঠতেন তখন তিনি মিসওয়াক দিয়ে মুখ পরিষ্কার করতেন।"[৮২]

**৪। ঘুম থেকে উঠে দুই হাত তিনবার ধৌত করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ أَبِىْ هُرَيْرَةَ رَضِىَ اللّٰهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا اسْتَيْقَظَ أَحَدُكُمْ مِنْ نَوْمِهِ فَلَا يَغْمِس يَدَهُ فِى الْإِنَاءِ حَتَّى يَغْسِلَهَا ثَلَاثًا فَإِنَّهُ لَا يَدْرِى أَيْنَ بَاتَتْ يَدُهُ.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, 'ঘুম থেকে উঠে যেন কেউ তার হাত তিনবার না ধুয়ে পানির পাত্রে ডুবিয়ে না নেয়। কেননা, সে তো জানে না ঘুমের অবস্থায় তার হাত কোথায় অবস্থান করেছে।"[৮৩]

**৫। ঘুম থেকে উঠে নাকে তিনবার পানি দেয়া সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ أَبِىْ هُرَيْرَةَ رَضِىَ اللّٰهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا اسْتَيْقَظَ أَحَدُكُمْ مِنْ مَنَامِهِ فَلْيَسْتَنْثِرْ ثَلَاثًا, فَإِنَّ الشَّيْطَانَ يُبِيْتُ عَلٰى خَيْشُوْمِهِ.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, রাসূলুল্লাহ্ সা. বলেছেন, 'যখন তোমাদের কেউ ঘুম হতে জেগে উঠবে সে যেন তখন তার নাক তিনবার ঝাড়ে, কেননা নাকের ছিদ্রে শয়তান রাত যাপন করে থাকে।"[৮৪]

---

[৮২] আল বুখারী, হাদীস ২৪৫। মুসলিম, হাদীস ২৫৫।

[৮৩] মুসলিম, হাদিস ২৭৮।

[৮৪] আল বুখারী, হাদীস ৩২৯৫, মুসলিম, হাদীস ২৪৫।

# অধ্যায়-৪

# প্রস্রাব-পায়খানায় প্রবেশ এবং বের হওয়ার সুন্নাত নিয়ম

**১। প্রস্রাব-পায়খানায় বাম পায়ে প্রবেশ এবং ডান পায়ে বের হওয়া সুন্নাত**[৮৫]

**২। প্রস্রাব-পায়খানায় প্রবেশের দু'আ**

প্রস্রাব-পায়খানায় সময় এ দু'আ পাঠ করা সুন্নাত। এ প্রসঙ্গে রাসূলুলাহ সা. এর বাণী:

عَنْ اَنَسٍ قَالَ كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا دَخَلَ الْخَلَاءَ قَالَ:

"আনাস রা. হতে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সা. পায়খানায় প্রবেশের সময় এ দু'আটি পড়তেন,

"اَللّٰهُمَّ إِنِّيْ أَعُوْذُ بِكَ مِنَ الْخُبُثِ وَالْخَبَائِثِ".

'হে আল্লাহ! আমি দুষ্ট পুরুষ জ্বিন ও দুষ্ট মেয়ে জ্বিনের (অনিষ্ট) হতে তোমার কাছে আশ্রয় প্রার্থনা করছি।"[৮৬]

'খুবুস ও খাবায়েস' [৮৭] হলো পুরুষ ও নারী শয়তান। আর শয়তানের হাত থেকে বাঁচার উদ্দেশ্যে আল্লাহর কাছে প্রার্থনা করা উচিত। কারণ টয়লেট হলো শয়তানদের বসবাসের একটি অন্যতম জায়গা।

---

[৮৫] টয়লেটে প্রবেশের সময় বাম পায়ে এবং বের হবার সময় ডান পায়ে এর কোনো নির্দিষ্ট কোনো দলিল নেই, সাধারণত ভালো কোনো কাজ ডান দিক থেকে শুরু হয়। সে অর্থে টয়লেটে প্রবেশের সময় বাম পা ও বের হবার সময় ডান পা ব্যবহৃত হয়। কেননা, টয়লেট একটি অপবিত্র জায়গা, যেখানে, ফেরেশতা প্রবেশ করে না।

[৮৬] বুখারী; হাদীস ১৪২, মুসলিম; হাদীস ২৭৫, আবু দাউদ; হাদীস ৪, তিরমিযী; হাদীস ৫, নাসায়ী; হাদীস ১০, ইবনে মাজাহ; হাদীস ২৯৬, আহমদ; হাদীস ৯৯/৩-১০১।

[৮৭] 'খুবুস ও খাবায়েস' অর্থ কী? এ ব্যপারে দুটি মতামত রয়েছে। প্রথম মতামত হলো: এর দ্বারা শয়তান ও শয়তানের দোসরদেরকে বুঝানো হয়েছে। দ্বিতীয় মতামত হলো: এর দ্বারা পুরুষ ও নারী শয়তানদেরকে বুঝানো হয়েছে। শেখ খালিদ আল হুসাইন শেষোক্ত মতটি গ্রহণ করেছেন।

### ৩। পানি দ্বারা ইসতিন্‌জা করা

ইসলামি শরীআতে পবিত্রতা অর্জনের পূর্বশর্ত হচ্ছে প্রস্রাব-পায়খানা করার পর পানি দ্বারা ইসতিন্‌জা করা, তবে পানি পাওয়া না গেলে ঢিলা করে এবং তায়াম্মুম করে পবিত্রতা অর্জন করা যায়। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَدْخُلُ الْخَلَاءَ, فَأَحْمِلُ أَنَا وَغُلَامٌ نَحْوِيْ إِدَاوَةً مِنْ مَاءٍ وَعَنَزَةٍ, فَيَسْتَنْجِيْ بِالْمَاءِ .

"হযরত আনাস ইবনে মালিক রা. হতে বর্ণিত, নবী করীম সা. পায়খানা ফিরতে যেতেন আমি ও আমার ন্যায় একটি ছেলে চামড়ার তৈরি পাত্র ও বর্ষী (লোহার ফলাদার লাঠি বিশেষ) নিয়ে যেতাম। তিনি উক্ত পানি দ্বারা ইসতিন্‌জা (শৌচ) করতেন।"[৮৮] অন্য আরেকটি হাদীস থেকে জানা যায়,

عَنْ اِبْنِ عَبَّاسٍ رَضِيَ اللهُ عَنْهُمَا أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ سَأَلَ أَهْلَ قُبَاء, فَقَالُوْا: إِنَّا نَتْبَعُ الْحِجَارَةَ الْمَاءَ رَوَاهُ الْبَزَّارُ بِسَنَدٍ ضَعِيْفٍ.وَأَصْلُهُ فِيْ أَبِيْ دَاوُدَ, وَالتِّرْمِذِيِّ وَصَحَّحَهُ ابْنُ خُزَيْمَةَ مِنْ حَدِيْثِ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ بِدُوْنِ ذِكْرِ الْحِجَارَةِ.

"হযরত ইবনে আব্বাস রা. হতে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সা. প্রশ্ন করেছিলেন, 'আল্লাহ আপনাদের সুখ্যাতি করেন কেন? 'তারা বললো, আমরা শৌচ করার সময় পাথর ব্যবহার করার পর পানিও ব্যবহার করে থাকি।"[৮৯]

### ৪। প্রস্রাব-পায়খানা করার পর ঢিলা নেয়ার বিধি-বিধান

**ক. বিজোড় সংখ্যক এবং তিনটির বেশি ঢিলা দিয়ে ইস্‌তিনজা করা সুন্নাত**

عَنْ أَبِي هُرَيْرَةَ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنِ اكْتَحَلَ فَلْيُوتِرْ.

---

[৮৮] বুখারী ১৫০, মুসলিম ২৭১। উক্ত সময়ে আরবে সাধারণভাবে পানির স্বল্পতা হেতু পাথরের টুকরো দ্বারা পায়খানার পর পবিত্রতা অর্জন করা হতো। সদা মাটিকে খুঁড়ে দিয়ে পেশাব করতেন।

[৮৯] মুসনাদে বাযযার, (দুর্বল সনদে)। এর মূল বক্তব্য আবু দাউদ, হাদীস নং : ৪৪ ও তিরমিযী, হাদীস নং : ৩১০০ রয়েছে। এবং ইবনে খুযায়ম আবু হুরায়রা (রা) কর্তৃক বর্ণিত হাদীসকে সহীহ বলেছেন। কিন্তু তাতে পাথরের উল্লেখ নেই, কেবল পানির কথা আছে)।

"হযরত আবু হুরায়রা (রা.) থেকে বর্ণিত, রাসূলুল্লাহ (সা.) বলেছেন, যে ব্যক্তি পাথর দিয়ে শৌচ করবে, সে যেন বেজোড় সংখ্যায় পাথর ব্যবহার করে।"[৯০]

অন্য হাদীসের আলোকে সর্বনিম্ন তিনটি ঢিলা দিয়ে ইসতিন্জা করতে বলা হয়েছে,

عَنْ سَلْمَانَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ : لَقَدْ نَهَانَا رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ ."أَنْ نَسْتَقْبِلَ الْقِبْلَةَ بِغَائِطٍ أَوْ بَوْلٍ, أَوْ أَنْ نَسْتَنْجِيَ بِالْيَمِيْنِ, أَوْ أَنْ نَسْتَنْجِيَ بِأَقَلّ مِنْ ثَلَاثَةِ أَحْجَارٍ, أَوْ أَنْ نَسْتَنْجِيَ بِرَجِيْعٍ أَوْ عَظْمٍ" .

"হযরত সালমান রা. হতে বর্ণিত, তিনি বলেছেন, 'রাসূলুল্লাহ সা. আমাদেরকে নিষেধ করেছেন যেন আমরা পায়খানা বা প্রস্রাব করার সময় কিবলামুখী না হই, ডান হাতে শৌচ না করি, তিনখানা পাথরের কমে যেন ইসতিন্জা না করি, আর গোবর ও হাড় যেন ইসতিন্জা কাজে ব্যবহার না করি।[৯১]

**খ. ডান হাতে ইসতিন্জা করা নিষেধ**

**গ. হাড় দিয়ে ইসতিন্জা করা নিষেধ**

**ঘ. গোবর দিয়ে ইসতিন্জা করা নিষেধ**

আলোচ্য তিনটি সুন্নাত নিম্নোক্ত হাদীস দ্বারা প্রমাণিত

عَنْ سَلْمَانَ، قَالَ: قَالَ لَنَا الْمُشْرِكُونَ إِنِّي أَرَى صَاحِبَكُمْ يُعَلِّمُكُمْ حَتَّى يُعَلِّمَكُمُ الْخِرَاءَةَ. فَقَالَ: أَجَلْ إِنَّهُ نَهَانَا أَنْ يَسْتَنْجِيَ أَحَدُنَا بِيَمِينِهِ، أَوْ يَسْتَقْبِلَ الْقِبْلَةَ، وَنَهَى عَنِ الرَّوْثِ وَالْعِظَامِ وَقَالَ: لَا يَسْتَنْجِي أَحَدُكُمْ بِدُونِ ثَلَاثَةِ أَحْجَارٍ.

---

[৯০] সুনানে আবু দাউদ, হাদীস নং : ৩৫, (হাদীসটি আবু দাউদ সংকলন করেছেন। ইবনে হিব্বান, হাকিম ও নববী হাদীসটি সহীহ বলে উল্লেখ করেছেন। হাফিয ইবনে হাজার আসকালানী ফাতহুল বারী গ্রন্থে হাদীসটি হাসান বলে উল্লেখ করেছেন)।

[৯১] পায়খানা ও প্রস্রাব করার পর পবিত্রতা অর্জন করাকে ইসতিন্জা বলে। আরবে সাধারণভাবে পায়খানা করার পর পাথর টুকরো দ্বারা পবিত্রতা অর্জন করা হতো। এর অর্থ খুব বিশিষ্ট জন্তুর মল (লিদ বা গোবর)। মুসলিম, হাদীস নং : ২৬২

"হযরত সালমান ফারসী রা. থেকে বর্ণিত, তিনি বলেন, একবার মুশরিকরা আমাকে বলল: এটা কেমন কথা, তোমাদের নবী তোমাদেরকে সকল কিছুই শিক্ষা দেন এমনকি মল-মূত্র ত্যাগ করাও। তখন তিনি (সালমান ফারসী) বলেন: হ্যাঁ, তিনি আমাদেরকে মল-মূত্র ত্যাগ করাও শিক্ষা দেন, এতে আশ্চর্য হওয়ার কী আছে? অতঃপর তিনি বললেন, রাসূলুল্লাহ সা. আমাদেরকে কিবলামুখী হয়ে মল-মূত্র ত্যাগ, ডান হাতে ইসতিন্জা, তিন ঢিলার কম ইসতিনজা এবং গোবর অথবা হাড় দিয়ে ইসতিন্জা করতে নিষেধ করেছেন।"[৯২]

অন্য হাদীস থেকে জানা যায়,

وَعَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ نَهَى "أَنْ يَسْتَنْجِيَ بِعَظْمٍ, أَوْ رَوْثٍ" وَقَالَ: "إِنَّهُمَا لَا يُطَهِّرَانِ" .

"হযরত আবু হুরায়রা রা. হতে বর্ণিত, নবী করীম (স) হাড় ও গোবর দ্বারা ইসতিন্জা করতে নিষেধ করেছেন। এবং বলেছেন, এ দুটি বস্তু পবিত্র করতে পারে না।"[৯৩]

**৪. কয়লা দ্বারা ইসতিন্জা করা নিষেধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنْ عَبْدِ اللَّهِ بْنِ مَسْعُودٍ، قَالَ: قَدِمَ وَفْدُ الْجِنِّ عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ، فَقَالُوا: يَا مُحَمَّدُ: انْهَ أُمَّتَكَ أَنْ يَسْتَنْجُوا بِعَظْمٍ أَوْ رَوْثَةٍ أَوْ حُمَمَةٍ، فَإِنَّ اللَّهَ تَعَالَى جَعَلَ لَنَا فِيهَا رِزْقًا. قَالَ: «فَنَهَى رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ ذَلِكَ.

"হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. থেকে বর্ণিত। তিনি বলেছে, একদা জিনদের একটি প্রতিনিধি নবী করীম সা.-এর খিদমতে উপস্থিত হয়ে বলল, হে মুহাম্মাদ সা.! আপনি আপনার উম্মতদের হাড়, গোবর ও কয়লা দ্বারা ইসতিন্জা করতে নিষেধ করুন। কেননা মহান আল্লাহ্ এগুলোর মধ্যে আমাদের জীবিকা রেখেছেন। রাবী বললেন অতঃপর নবী করীম সা. এ ব্যাপারে নিষেধাজ্ঞা আরোপ করেছেন।"[৯৪]

---

৯২ মুসলিম, হাদীস ২৬২
৯৩ দারাকুতনী ১/৫৬/১, তিনি সহীহ বলেছেন
৯৪ সুনানে আবু দাউদ, হাদীস নং : ৩৯।

**চ. ডান হাত দ্বারা লিঙ্গ স্পর্শ না করা**

عَنْ أَبِي قَتَادَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا يُمْسِكَنَّ أَحَدُكُمْ ذَكَرَهُ بِيَمِيْنِهِ، وَهُوَ يَبُوْلُ، وَلَا يَتَمَسَّحْ مِنَ الْخَلَاءِ بِيَمِيْنِهِ، وَلَا يَتَنَفَّسْ فِي الْإِنَاءِ.

"হযরত আবু কাতাদা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, 'কোনো ব্যক্তি যেন প্রস্রাব করাকালীন তার লিঙ্গ কখনও ডান হাতে স্পর্শ না করে। আর পানি পান করার সময় পানির পাত্রে নিঃশ্বাস না ছাড়ে।'"[৯৫]

**৫। প্রস্রাব-পায়খানায় বসার আদব**

এক্ষেত্রে লক্ষণীয় বিষয়গুলো হলো :

**ক. জুতা পরিধান করে ও মাথা আবৃত করে**

প্রস্রাব-পায়খানায় জুতা পরিধান করে এবং মাথা আবৃত করে বসা সুন্নাত। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস.

عَنْ حَبِيبِ بْنِ صَالِحٍ، قَالَ: كَانَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ " إِذَا دَخَلَ الْخَلَاءَ لَبِسَ حِذَاءَهُ، وَغَطَّى رَأْسَهُ.

"তাবি-তাবিয়ী হযরত হাবীব ইবনে সালিহ (রা.) বলেন, রাসূলুল্লাহ (সা.) যখন শৌচাগারে প্রবেশ করতেন তখন জুতা পরিধান করতেন এবং মাথা আবৃত রাখতেন।"[৯৬]

---

[৯৫] বুখারী ১৫৩, মুসলিম ২৬৭

[৯৬] সুনানে কুবরা বায়হাকী, হাদীস নং : ৪৫৬। এখানে কয়েকটি বিষয় লক্ষ্যণীয় : প্রথম, হাদীসটি ইবনে সা'দ ছাড়াও বায়হাকী সংকলন করেছেন। আব্দুর রউফ মুনাবী ও অন্যান্য মুহাদ্দিসগণ উল্লেখ করেছেন যে, হাদীসটি শুধু মুরসালই নয়, তাবি-তাবিয়ী হাবীব তায়ী পর্যন্ত সনদও দুর্বল। হাদীসটির একমাত্র বর্ণনাকারী আবু বকর ইবনে আব্দুল্লাহ ইবনে আবী মরিয়ম। তিনিই দাবি করেন যে, হাবীব তাই হাদীসটি বলেছেন। এই আবু বকর দুর্বল রাবী। দ্বিতীয়ত, এ বিষয়ে সহীহ সনদে আবু বকর সিদ্দীক রা. থেকে বর্ণিত হয়েছে, তিনি নিজে ইসতিনজার সময় মাথা আবৃত করতেন এবং মুসলিমদেরকে মাথা আবৃত করতে উৎসাহ দিতেন। হাদীসটি আব্দুল্লাহ ইবনুল মুবারক তাঁর আয যুহদ গ্রন্থে (পৃ. ১০৭) ও অন্যান্য মুহাদ্দিস সহীহ সনদে সংকলন করেছেন। -অনুবাদক।

**ঘ. বাম পায়ের উপর ভর দিয়ে ডান পা খাড়া করে**

প্রস্রাব-পায়খানায় বসার আদব হলো বাম পায়ের উপর ভর দিয়ে ডান পা খাড়া করে বসা। এ প্রসঙ্গে হাদীসের বাণী,

عَنْ سُرَاقَةَ بْنِ مَالِكٍ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: عَلَّمَنَا رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي الْخَلَاءِ: "أَنْ نَقْعُدَ عَلَى الْيُسْرٰى, وَنَنْصِبَ الْيُمْنٰى"

হযরত সোরাকা বিন মালেক রা. হতে বর্ণিত, তিনি বলেছেন, নবী করীম স. আমাদেরকে পায়খানা করার সময় বাম পায়ের উপর ভর দিয়ে ও ডান পা খাড়া করে বসবার জন্য শিক্ষা দিয়েছেন।"[৯৭]

**ঘ. পর্দার আড়াল থেকে**

প্রস্রাব-পায়খানা করার সময় পর্দার আড়ালে থাকতে হবে। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর বাণী,

عَنْ أَبِي هُرَيْرَةَ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنِ اكْتَحَلَ فَلْيُوتِرْ مَنْ فَعَلَ فَقَدْ أَحْسَنَ، وَمَنْ لَا فَلَا حَرَجَ...... وَمَنْ أَتَى الْغَائِطَ فَلْيَسْتَتِرْ.

হযরত আবু হুরায়রা রা. থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি পাথর দিয়ে শৌচ করবে, সে যেন বেজোড় সংখ্যায় পাথর ব্যবহার করে। যদি কেউ তা করে, তাহলে ভালো আর না হলে কোনো দোষ নেই। ....এই হাদীসে আরো বলা হয়েছে : 'যে ব্যক্তি মলত্যাগের জন্য গমন করবে, সে যেন নিজেকে (পর্দার সাহায্যে) আড়াল করে নেয়।"[৯৮]

**ঘ. লোকচক্ষুর অন্তরালে**

লোকচক্ষুর অন্তরালে থেকে প্রস্রাব-পায়খানা করা লজ্জাশীলতার নিদর্শন, আর লজ্জাশীলতা হলো ঈমানের নিদর্শন। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ স.-এর বাণী,

---

৯৭. ইমাম বায়হাকী ৯৬/১; (দুর্বল সনদে)

৯৮. সুনানে আবু দাউদ, হাদীস নং : ৩৫, (হাদীসটি আবু দাউদ সংকলন করেছেন। ইবনে হিব্বান, হাকিম ও নববী হাদীসটি সহীহ বলে উল্লেখ করেছেন। হাফিয ইবনে হাজার আসকালানী ফাতহুল বারী গ্রন্থে হাদীসটি হাসান বলে উল্লেখ করেছেন)।

عَنِ الْمُغِيْرَةِ بْنِ شُعْبَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ لِي النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ "خُذِ الإِدَاوَةَ". فَانْطَلَقَ حَتَّى تَوَارَى عَنِّي، فَقَضَى حَاجَتَهُ.

"হযরত মুগীরা বিন শো'বা রা. হতে বর্ণিত, তিনি বলেছেন, আল্লাহর রাসূলুল্লাহ সা. আমাকে বললেন, 'পানির পাত্রটি লও, তাউপর তিনি পায়খানা ফেরার জন্য চলতে থাকলেন এবং আমার দৃষ্টির অগোচর হওয়ার পর পায়খানা করলেন।'[৯৯]

### ঙ. দুই ব্যক্তি পাশাপাশি না বসে

এ প্রসঙ্গে হাদীসের বাণী,

عَنْ جَابِرٍ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا تَغَوَّطَ الرَّجُلَانِ فَلْيَتَوَارَ كُلُّ وَاحِدٍ مِنْهُمَا عَنْ صَاحِبِهِ، وَلَا يَتَحَدَّثَا. فَإِنَّ اللهَ يَمْقُتُ عَلَى ذٰلِكَ.

"হযরত জাবের (রা) হতে বর্ণিত, তিনি বলেন, রাসূল (স) বলেছেন, 'যখন দু'জন এক সঙ্গে পায়খানা করতে বসবে তখন এমনভাবে বসবে যেন একে অপরকে দেখতে না পায়। আর যেন তারা আপোসে কথাবার্তা না বলে। কেননা আল্লাহ তা'আলা এতে ভীষণ অসন্তুষ্ট হন।'[১০০]

### চ. প্রস্রাব-পায়খানায় খুব কাছাকাছি থেকে সতর খোলা

প্রস্রাব-পায়খানার খুব কাছাকাছি থেকে সতর খোলা সম্পর্কিত রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنِ ابْنِ عُمَرَ: أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ إِذَا أَرَادَ حَاجَةً لَا يَرْفَعُ ثَوْبَهُ حَتَّى يَدْنُوَ مِنَ الْأَرْضِ.

"হযরত ইবনে ওমর রা. থেকে বর্ণিত, নবী করীম সা. যখন প্রস্রাব-পায়খানার ইচ্ছা করতেন তখন তিনি জমীনের খুব কাছাকাছি না হওয়া পর্যন্ত কাপড় উঠাতেন না।"[১০১]

---

[৯৯] বুখারী, হাদীস নং : ৩৬৩, মুসলিম, হাদীস নং : ২৭৪

[১০০] আহমদ। ইবনে সাকান ও ইবনে কাত্তান একে সহীহ বলেছেন। (এর সনদে ত্রুটি আছে।) অন্য মুহাদ্দেস হাদীসটিকে সহীহ পর্যায়ভুক্ত করেছেন। মেয়েদের মধ্যে এ দোষটা বেশি রয়েছে। কিন্তু সবলের জন্যই এটা হারাম।

[১০১] সুনানে আবু দাউদ, হাদীস নং :১৪। (গ্রন্থকার হাদীসটিকে দুর্বল বলেছেন)

**৬। যেসব স্থানে প্রস্রাব-পায়খানা করা নিষেধ**

হাদীসের ভাষ্যানুসারে যেসব স্থানে প্রস্রাব-পায়খানা করা নিষেধ, সেসব স্থান হলো:

**ক। কিবলামুখী অথবা কিবলাকে পিছনে ফেলে ইস্তিনজা করা নিষেধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ أَبِي هُرَيْرَةَ، عَنْ رَسُولِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: إِذَا جَلَسَ أَحَدُكُمْ عَلَى حَاجَتِهِ، فَلَا يَسْتَقْبِلِ الْقِبْلَةَ، وَلَا يَسْتَدْبِرْهَا.

"হযরত আবু হুরাইরা রা. নবী করীম সা. থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যখন তোমাদের কেউ ইসতিনজা করতে বস, তবে সে যেন কাবাকে মুখ করে কিংবা পেছনে রেখে না বসে।"[১০২]

অন্য হাদীস থেকে জানা যায়,

عَنْ مَعْقِلِ بْنِ أَبِي مَعْقِلٍ الْأَسَدِيِّ، قَالَ: نَهَى رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ نَسْتَقْبِلَ الْقِبْلَتَيْنِ بِبَوْلٍ أَوْ غَائِطٍ.

"হযরত মাকাল ইবনে আবী মাকাল আল-আসাদী রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. উভয় কিবলামুখী[১০৩] হয়ে প্রস্রাব-পায়খানা করতে নিষেধ করেছেন।[১০৪]

**খ। মানুষের চলাচলের রাস্তায়**

**গ। ফলদার গাছের নিচে**

**ঘ। ওযু-গোসলের স্থানে**

**ঙ। বিশ্রাম করার স্থানে**

**চ। আবদ্ধ পানিতে**

**ছ। প্রবাহমান নহরে**

এতদসম্পর্কিত হাদীসের বাণী হলো,

---

১০২. মুসলিম; হাদীস ২৬৫।
১০৩. উভয় কিবলা বলতে বায়তুল্লাহ ও বায়তুল মুকাদ্দাসকে বুঝানো হয়েছে। কেননা বায়তুল মুকাদ্দাস মুসলমানদের অস্থায়ী কিবলা ছিল।
১০৪. সুনানে আবু দাউদ, হাদীস নং ১০

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ اِتَّقُوا اللَّاعِنَيْنِ: الَّذِيْ يَتَخَلَّى فِيْ طَرِيْقِ النَّاسِ, أَوْ فِيْ ظِلِّهِمْ. زَادَ أَبُوْ دَاوُدَ, عَنْ مُعَاذٍ: وَالْمَوَارِدِ. وَلِأَحْمَدَ; عَنْ اِبْنِ عَبَّاسٍ: أَوْ نَقَعَ مَاءً وَفِيْهِمَا ضُعْفٌ. وَأَخْرَجَ الطَّبْرَانِيّ النَّهِي عَنْ - تَحْتَ الْأَشْجَارِ الْمُثْمَرَةِ, وَضَفَّةَ النَّهْرِ الْجَارِيْ. مِنْ حَدِيْثِ ابْنِ عُمَرَ بِسَنَدٍ ضَعِيْفٍ.

"(১) হযরত আবূ হুরায়রা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূল সা. বলেছেন, 'দুটি লা'নত বা অভিসম্পাত (এর কাজ) হতে নিজেদেরকে বাঁচিয়ে রাখ। যে ব্যক্তি লোকের চলার পথে বা লোকের (বিশ্রাম করার) ছায়াতে পায়খানা করে (অর্থাৎ এরূপে লা'নতের উপযোগী কার্যাবলি হতে নিজেকে বাঁচিয়ে রাখ)।'[১০৫]

(২) আবূ দাউদ শরীফের বর্ণনায়; মুয়ায রা. হতে বর্ণিত, পানিতে অবতরণের 'ঘাটে' (الطوارد) শব্দটিও বর্ণনা করেছেন। আবু দাউদের শব্দগুলো নিম্নরূপ : 'তিনটি লা'নতের ক্ষেত্রে ঘাটে (ওযু-গোসলের স্থান), সাধারণের চলার পথে ও ছায়ায় পায়খানা করা হতে।'

(৩) ইমাম আহমদ ইবনে আব্বাস রা. হতে বর্ণনা করেছেন, 'পানি আবদ্ধ থাকে এমন ক্ষেত্রে (পায়খানা করা নিষেধ)। এ দুটি হাদীস দুর্বল সনদের।

(৪) এবং ইমাম তাবারানী ইবনে ওমর রা-এর বর্ণিত একটি দুর্বল সনদ যুক্ত হাদীসের উল্লেখ করছেন। তাতে আছে 'ফলবান বৃক্ষের নিচে ও প্রবাহমান নহরের পাড়ে পায়খানা করা নিষেধ।'

**জ। গর্তের ভেতর**

عَنْ عَبْدِ اللَّهِ بْنِ سَرْجِسَ، «أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ نَهَى أَنْ يُبَالَ فِي الْجُحْرِ

"হযরত আব্দুল্লাহ ইবনে সারজিস রা. থেকে বর্ণিত, তিনি বলেছেন, নবী করীম সা. গর্তের মধ্যে প্রস্রাব করতে নিষেধ করেছেন।"[১০৬]

---

[১০৫] মুসলিম, হাদীস নং : ২৬৯

[১০৬] সুনানে আবু দাউদ, হাদীস নং : ২৯।

ঋ। কবরস্থানে

ঞ। **দাঁড়িয়ে বা হেঁটে হেঁটে :** দাঁড়িয়ে বা হেঁটে হেঁটে প্রস্রাব করা নিষেধ। এ প্রসঙ্গে হাদীসের বাণী,

عَنْ عَائِشَةَ قَالَتْ: «مَنْ حَدَّثَكُمْ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ بَالَ قَائِمًا فَلَا تُصَدِّقُوهُ؛ مَا كَانَ يَبُولُ إِلَّا جَالِسًا.

"হযরত আয়িশা রা. বলেন, যদি কেউ তোমাদেরকে বলে যে, রাসূলুল্লাহ সা. দাঁড়িয়ে প্রস্রাব করতেন, তাহলে তোমরা তা সত্য বলে মানেব না। তিনি কখনো না বসে প্রস্রাব করতেন না।"[১০৭]

عَنْ عُمَرَ قَالَ: مَا بُلْتُ قَائِمًا مُنْذُ أَسْلَمْتُ

"হযরত ওমর রা. বলেন, ইসলাম গ্রহণের পর থেকে আমি কখনেও দাঁড়িয়ে প্রস্রাব করিনি।"[১০৮]

তবে বিশেষ প্রয়োজনে দাঁড়িয়ে প্রস্রাব করা জায়েয; এ প্রসঙ্গে হাদীসের বাণী,

عَنْ حُذَيْفَةَ، قَالَ: أَتَى النَّبِيُّ صلّى الله عليه وسلم سُبَاطَةَ قَوْمٍ فَبَالَ قَائِمًا

"হযরত হুযায়ফা রা. বলেন, রাসূলুল্লাহ সা. এক এলাকার আবর্জনা ফেলার স্থানে গমন করেন। অতঃপর তিনি সেখানে দাঁড়িয়ে প্রস্রাব করেন।"[১০৯]

ট। **ঘরে বা বিছানায়**

ঠ। **মসজিদের আঙ্গিনায় বা ঈদগাহে**

ড। **শক্তস্থানে প্রস্রাব-পায়খানা না করা :**

শক্ত স্থান অর্থাৎ এমন স্থানে প্রস্রাব-পায়খানা না করা যেখানে প্রস্রাব করার কারণে পোশাকে ও শরীরে প্রস্রাবের ছিটা লাগতে পারে। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর বাণী,

---

[১০৭] নাসাঈ, হাদীস নং : ২৯। তিরমিযী ও ইবনে মাজাহ। হাদীসটির সনদ হাসান।

[১০৮] বাযযার, হাদীস নং : ১৪৯। সনদ নির্ভরযোগ্য।

[১০৯] বুখারী, হাদীস নং : ২২৪। [গ্রন্থকার বলেন, রাসূলুল্লাহ সা. সম্ভবত কোনো ওযরের কারণে এভাবে দাঁড়িয়ে প্রস্রাব করেন। অথবা এভাবে দাঁড়িয়ে প্রস্রাব করা যে মুবাহ তা দেখানোর জন্য তিনি দাঁড়িয়ে প্রস্রাব করেন। আল্লাহই সর্বোত্তম জ্ঞাতা।]

عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ اسْتَنْزِهُوا مِنَ الْبَوْلِ, فَإِنَّ عَامَّةَ عَذَابِ الْقَبْرِ مِنْهُ .

"আবু হুরায়রা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, প্রসাবের ছিটা হতে নিজেকে পবিত্র রাখ। কেননা, সাধারণত কবরের আযাব এরই ফলে হয়ে থাকে।"[১১০]

وَلِلْحَاكِمِ: أَكْثَرُ عَذَابِ الْقَبْرِ مِنَ الْبَوْلِ وَهُوَ صَحِيحُ الْإِسْنَادِ .

মুসতাদরাক হাকেমের বর্ণনায় আছে, 'কবরের অধিকাংশ আযাব প্রসাবের ছিটা লাগার জন্য হয়।' হাদীসের এই অংশটির সনদ সহীহ।

**৭। প্রস্রাব-পায়খানায় যেসব কাজ করা নিষেধ**

প্রস্রাব-পায়খানায় যেসব কাজ করা নিষেধ সেগুলো হলো :

**ক. কথা বলা** : এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنْ أَبِي سَعِيدٍ الْخُدْرِيِّ، قَالَ: إِنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ نَهَى الْمُتَغَوِّطَيْنِ أَنْ يَتَحَدَّثَا، وَقَالَ: فَإِنَّ اللَّهَ يَمْقُتُ عَلَى ذَلِكَ.

"হযরত আবু সাঈদ খুদরী রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. প্রস্রাব-পায়খানারত দুজন ব্যক্তিকে কথা বলতে নিষেধ করেছেন। রাসূলুল্লাহ সা. আরো বলেন, কেননা মহান আল্লাহ তা ঘৃণা করেন।"[১১১]

**খ. জবানে যিকির করা**

প্রস্রাব-পায়খানায় আল্লাহর যিকির করা নিষিদ্ধ। কারণ এ সময় মানুষ অপবিত্র থাকে। আর অপবিত্র অবস্থায় আল্লাহর যিকির করা রাসূলুল্লাহ সা. অপছন্দ করতেন। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنِ الْمُهَاجِرِ بْنِ قُنْفُذٍ، أَنَّهُ أَتَى النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهُوَ يَبُولُ فَسَلَّمَ عَلَيْهِ، فَلَمْ يَرُدَّ عَلَيْهِ حَتَّى تَوَضَّأَ، ثُمَّ اعْتَذَرَ إِلَيْهِ فَقَالَ " إِنِّي كَرِهْتُ أَنْ أَذْكُرَ اللَّهَ عَزَّ وَجَلَّ إِلَّا عَلَى طُهْرٍ.

---

[১১০] দারাকুৎনী ৭/১২৮

[১১১] সহীহ মুসতাদরাক হাকেম, হাদীস নং : ৫৫৯।

"হযরত মুহাজির ইবনে কুনফুয রা. থেকে বর্ণিত, তিনি বলেছেন, একদা তিনি নবী করীম সা.-এর খিদমতে পৌঁছলেন যখন তিনি প্রস্রাবরত ছিলেন। তিনি তাঁকে সালাম দিলেন। কিন্তু নবী করীম সা. ওযু না করা পর্যন্ত তার সালামের উত্তর দেয়া থেকে বিরত থাকলেন। অতঃপর তিনি তার নিকট ওযর পেশ করে বললেন : আমি পবিত্র হওয়া ব্যতীত আল্লাহর নাম স্মরণ করা অপছন্দ করি।"[১১২]

**গ. কুর'আন তিলাওয়াত করা**

**ঘ. সালাম দেয়া ও এর উত্তর দেয়া**

প্রস্রাব-পায়খানা করার সময় সালাম দেয়া ও উত্তর না দেওয়া সম্পর্কে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنِ ابْنِ عُمَرَ، قَالَ: مَرَّ رَجُلٌ عَلَى النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهُوَ يَبُولُ، فَسَلَّمَ عَلَيْهِ فَلَمْ يَرُدَّ عَلَيْهِ

"হযরত ইবনে ওমর রা. থেকে বর্ণিত, তিনি বলেছেন, একদা নবী করীম সা. প্রস্রাব করিতেছিলেন, তখন এক ব্যক্তি তার পাশ দিয়ে গমনকালে তাকে সালাম দেয়। কিন্তু নবী করীম সা. সালামের উত্তর দেন নাই।"[১১৩]

**ঙ. খাওয়া বা পান করা**

**৮। যেসব জিনিস নিয়ে প্রস্রাব-পায়খানায় যাওয়া নিষেধ**

যেসব জিনিস নিয়ে প্রস্রাব-পায়খানায় যাওয়া নিষেধ সেগুলো হলো :

**ক. আল্লাহর নাম লেখা কোনো বস্তু নিয়ে প্রস্রাব-পায়খানায় না যাওয়া :**

স্বয়ং রাসূলুল্লাহ সা. আল্লাহর নামাঙ্কিত মোহরের আংটি প্রস্রাব-পায়খানায় যাওয়ার সময় খুলে যেতেন। সুতরাং প্রস্রাব-পায়খানায় যাওয়ার সময় আল্লাহর নাম লেখা আছে এমন কোনো বস্তু নিয়ে যাওয়া উচিত নয়। এ প্রসঙ্গে হাদীসের বাণী,

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا دَخَلَ الْخَلَاءَ وَضَعَ خَاتَمَهُ.

---

[১১২] সুনানে আবু দাউদ, হাদীস নং : ১৭। ইবনে মাজাহ ও সুনানে নাসাঈতেও এ হাদীসটি বর্ণিত আছে।

[১১৩] সুনানে আবু দাউদ, হাদীস নং : ১৬।

"হযরত আনাস রা. হতে বর্ণিত, তিনি বলেন, 'রাসূলুল্লাহ সা. পায়খানায় প্রবেশের আগে (আল্লাহর নাম খোদিত) আংটি খুলে রাখতেন।"[১১৪]

**খ. রাসূলুল্লাহ সা.-এর নাম নিয়ে**

**গ. ফেরেশতাদের নাম নিয়ে**

**ঘ. কুরআনের কোনো আয়াত নিয়ে**

### ৯। প্রস্রাব-পায়খানা থেকে বের হওয়ার দু'আ

প্রস্রাব-পায়খানা থেকে বের হওয়ার সময় এ দু'আ পাঠ করা সুন্নাত। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ عَائِشَةَ أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ إِذَا خَرَجَ مِنَ الْغَائِطِ قَالَ.

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সা. যখন পায়খানা থেকে বের হতেন তখন বলতেন, "غُفْرَانَكَ" 'গুফরানাকা' (তোমার নিকট ক্ষমা চাইছি)।"[১১৫]

### ১০। ইসতিন্জা করার পর মাটি দিয়ে হাত ধৌত করা

এ প্রসঙ্গে রাসূলুলাহ সা. এর বাণী:

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: «كَانَ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا أَتَى الْخَلَاءَ، أَتَيْتُهُ بِمَاءٍ فِي تَوْرٍ أَوْ رَكْوَةٍ فَاسْتَنْجَى» . قَالَ أَبُو دَاوُدَ: فِي حَدِيثِ وَكِيعٍ: «ثُمَّ مَسَحَ يَدَهُ عَلَى الْأَرْضِ، ثُمَّ أَتَيْتُهُ بِإِنَاءٍ آخَرَ فَتَوَضَّ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত। তিনি বলেন, যখন নবী করীম সা. পায়খানায় গমন করতেন তখন আমি তার জন্য পিতল বা চামড়ার পাত্রে পানি নিয়ে যেতাম। অতঃপর তিনি ইসতিন্জা করে মাটিতে হাত মলতেন। অতঃপর আমি অন্য পাত্রে পানি আনতাম, যা দ্বারা তিনি ওযু করতেন।"[১১৬]

---

[১১৪] নাসায়ী ১৭৮, ইবনে মাযাহ ৩০৩, আবু দাউদ ১৯, তিরমিযী ১৭৪৬। সনদটি ত্রুটিযুক্ত।

[১১৫] আবু দাউদ; হাদীস ৩০, নাসায়ী; হাদীস ৭৯, তিরমিযী, হাদীস ৭, ইবনে মাজাহ, হাদীস ৩০০/১৪৪৪, হাকেম; হাদীস ১৮০, আহমদ; হাদীস ৬৫৫) ৫ জনে। আবু হাতেম (রহ.) ও হাকেম (রহ.) একে সহীহ বলেছেন।।

[১১৬] সুনানে আবু দাউদ, হাদীস নং : ৪৫।

# অধ্যায়-৫
# মিসওয়াক

**১। প্রত্যেক সালাতের আগে মিসওয়াক করা সুন্নাত**

মুসলমানগণ দিনে-রাতে বহুবার মিসওয়াক করতে পারে, তবে দিনে অন্তত পাঁচ ওয়াক্ত নামাযের পূর্বে পাঁচ বার মিসওয়াক করা সুন্নাত। এ প্রসঙ্গে নবী করীম সা. বলেছেন:

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ عَنْ رَسُوْلِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: لَوْلَا أَنْ أَشُقَّ عَلَى أُمَّتِيْ لَأَمَرْتُهُمْ بِالسِّوَاكِ مَعَ كُلِّ وُضُوْءٍ.

হযরত আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, 'আমি আমার উম্মতের উপর কঠিন হবে বলে বিবেচনা না করলে প্রত্যেক ওযুর সঙ্গে মিসওয়াক (দাঁতন) করার নির্দেশ দিতাম।'"[১১৭]

**২। ঘরে প্রবেশ করে মিসওয়াক করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنِ الْمِقْدَامِ بْنِ شُرَيْحٍ، عَنْ أَبِيهِ، قَالَ: سَأَلْتُ عَائِشَةَ، قُلْتُ: بِأَيِّ شَيْءٍ كَانَ يَبْدَأُ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا دَخَلَ بَيْتَهُ؟ قَالَتْ: بِالسِّوَاكِ.

হযরত মিকদাম বিন শুরাই রা. তার পিতা থেকে বর্ণনা করেন, তিনি বলেন, আমি হযরত আয়িশা রা. কে জিজ্ঞাসা করি: রাসূলুল্লাহ সা. ঘরে প্রবেশ করে কোন কাজটি প্রথমে করতেন? তিনি বললেন, সর্বপ্রথম তিনি মিসওয়াক করতেন।" [১১৮]

---

[১১৭] আল বুখারী, হাদীস নং: ৮৮৭, মুসলিম, হাদীস নং: ২৫২। মুসনাদে আহমাদ, ১০ জন সুসংবাদ প্রাপ্ত সাহাবীদের হাদীস/৭।

[১১৮] মুসলিম, হাদীস নং: ২৫৩।

**৩। কুর'আন তিলাওয়াত করার আগে মিসওয়াক করা সুন্নাত**

**৪। যখনই মুখের গন্ধ পরিবর্তন হয় তখনই মিসওয়াক করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ أَبِي بَكْرٍ الصِّدِّيقِ: أَنَّ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ السِّوَاكُ مَطْهَرَةٌ لِلْفَمِ.

"হযরত আবু বকর রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, নিশ্চয়ই মিসওয়াক মুখের পবিত্রতা রক্ষা করে।"[১১৯]

**৫। ঘুম থেকে জেগে ওঠে মিসওয়াক করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ حُذَيْفَةَ، قَالَ: كَانَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا قَامَ مِنَ اللَّيْلِ، يَشُوصُ فَاهُ بِالسِّوَاكِ.

'হযরত হুযাইফা রা. হতে বর্ণিত, তিনি বলেন, যখন নবী সা. রাতে উঠতেন তখন তিনি মিসওয়াক করে মুখ পরিষ্কার করতেন।[১২০]

**৬। ওযু করার সময় মিসওয়াক ব্যবহার করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ أَبِي لَيْلَى، عَنْ بَعْضِ أَصْحَابِ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: لَوْلَا أَنْ أَشُقَّ عَلَى أُمَّتِي لَفَرَضْتُ عَلَى أُمَّتِي السِّوَاكَ كَمَا فُرِضَتْ عَلَيْهِمُ الطُّهُورَ.

"হযরত আব্দুর রহমান বিন আবি লাইলা রা. কিছুসংখ্যক সাহাবী থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সা. বলেন, আমি আমার উম্মতের উপর কঠিন হবে বলে বিবেচনা না করলে আমার উম্মতের উপর মিসওয়াক (দাঁতন) করা ফরজ করে দিতাম, যেমন তাদের উপর পবিত্রতা অর্জন করা ফরজ করে দিয়েছি।"[১২১]

---

[১১৯] সুনানে নাসায়ী/৫।

[১২০] আল বুখারী, হাদীস নং: ২৪৫ মুসলিম, হাদীস নং: ২৫৫।

[১২১] মুসনাদে আহমাদ, ১০ জন সুসংবাদ প্রাপ্ত সাহাবীদের হাদীস।

# মিসওয়াক করার উপকারিতা ও ফযিলত

**১। আল্লাহ্ তাঁর বান্দার প্রতি সন্তুষ্ট হন**

**২। এতে মুখের পবিত্রতা অর্জিত হয়**

আধুনিক চিকিৎসা বিজ্ঞানের মতেও মিসওয়াকের মাঝে মানবজাতির জন্য উপকার রয়েছে। মিসওয়াকের দ্বারা মুখের দুর্গন্ধ দূর হয় এবং দাঁতে জীবাণু জমাট বাঁধতে পারে না, ফলে দাঁতের ক্ষমতা অক্ষত থাকে। সর্বোপরি মিসওয়াক হলো মুখ পরিষ্কারক ও স্রষ্টার সন্তুষ্টির মাধ্যম।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর বাণী:

عَنْ عَائِشَةَ، عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: السِّوَاكُ مَطْهَرَةٌ لِلْفَمِ وَمَرْضَاةٌ لِلرَّبِّ.

হযরত আয়িশা রা. বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, মিসওয়াক হলো মুখ পরিষ্কারক ও স্রষ্টার সন্তুষ্টির মাধ্যম।"[১২২]

**৩। এটা বেহশতীদের অভ্যাস**

মুসনাদে ইমাম আহমদে বর্ণিত আছে যে, "বেহেশতের সুসংবাদ প্রাপ্তরা সকলেই সর্বদা মিসওয়াক করতেন।"

### ব্রাশ দ্বারা মিসওয়াক করার মাস'আলা

মিসওয়াক তথা গাছের ঢাল দিয়ে দাঁত পরিষ্কার করা সুন্নাত, কিন্তু গাছের ডাল পাওয়া না গেলে ব্রাশ দ্বারা দাঁত পরিষ্কার করলে মিসওয়াকের সাওয়াব পাওয়া যাবে।[১২৩]

---

১২২ সহীহ বুখারী, হাদীস নং: ১৯৩৪।

১২৩ ফাতাওয়া আলমগিরী, ১/৭

عَنْ أَبِي قَتَادَةَ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: إِذَا دَخَلَ أَحَدُكُمُ الْمَسْجِدَ فَلْيَرْكَعْ رَكْعَتَيْنِ قَبْلَ أَنْ يَجْلِسَ.

"হযরত আবু কাতাদাহ রা. হতে বর্ণিত, রাসূলুল্লাহ সা. বলেন, যখন তোমাদের কেউ মসজিদে প্রবেশ করে সে যেন বসার পূর্বেই দু'রাকাআত নামায পড়ে নেয়।[২০৩]

ইমাম শাফেয়ী রহ. বলেন, 'নিষিদ্ধ সময়েও তাহিয়্যাতুল-মসজিদ সালাত আদায় বৈধ।'

ইমাম হাফিয ইবনে হাজার আসকালানী রহ. বলেন: 'মুজতাহিদগণের ঐক্যমত্য সিদ্ধান্ত হলো তাহিয়্যাতুল মসজিদ নামায একটি সুন্নাত[২০৪] নামায।

**৮। প্রথম কাতারে বসা সুন্নাত**

প্রথম কাতারে বসা সুন্নাত, যেমন রাসূলুল্লাহ সা. বলেছেন,

عَنْ أَبِي هُرَيْرَةَ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ:لَوْ يَعْلَمُ النَّاسُ مَا فِي النِّدَاءِ وَالصَّفِّ الْأَوَّلِ، ثُمَّ لَمْ يَجِدُوا إِلَّا أَنْ يَسْتَهِمُوا عَلَيْهِ لَاسْتَهَمُوا وَلَوْ يَعْلَمُونَ مَا فِي التَّهْجِيرِ، لَاسْتَبَقُوا إِلَيْهِ، .

"হযরত আবু হুরাইরা রা. হতে বর্ণিত তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যদি মানুষ জানত কী (পুরস্কার) রয়েছে আযানে এবং প্রথম কাতারে এবং এটি (পুরস্কার) অর্জনের আর কোনো পথ না পেত লটারি করা ব্যতীত, তাহলে তারা লটারি করত ..."[২০৫]

**৯। মসজিদ থেকে বের হবার সময় এ দু'আ পাঠ করা সুন্নাত**

রাসূলুল্লাহ সা. বলেন:

عَنْ أَبِي أُسَيْدٍ، قَالَ: قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: وَإِذَا خَرَجَ، فَلْيَقُلْ: اللهُمَّ إِنِّي أَسْأَلُكَ مِنْ فَضْلِكَ.

---

[২০৩] আল বুখারী, হাদীস নং: ১১৬৩ এবং মুসিলিম, হাদীস নং: ৭১৪।

[২০৪] সুন্নাহ হলো এমন আমল যা পালন করা বাধ্যতামূলক নয়।

[২০৫] আল বুখারী, হাদীস নং: ৬১৫ এবং মুসলিম, হাদীস নং: ৪৩৭।

হযরত আবু সাঈদ খুদরী রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যখন তোমাদের কেউ মসজিদ থেকে বের হয়; তখন সে যেন বলে, "হে আল্লাহ, আমি তোমার কাছে তোমার অনুগ্রহ কামনা করছি।"[২০৬] ইমাম আবু দাউদ উক্ত হাদীসের সাথে দুরূদ পাঠানো বৃদ্ধি করে বর্ণনা করেন।

### ১০। মসজিদ থেকে বাম পা দিয়ে বের হওয়া সুন্নাত

রাসূলুল্লাহ সা. বলেন:

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، أَنَّهُ كَانَ، يَقُولُ: مِنَ السُّنَّةِ إِذَا دَخَلْتَ الْمَسْجِدَ أَنْ تَبْدَأَ بِرِجْلِكَ الْيُمْنَى، وَإِذَا خَرَجْتَ أَنْ تَبْدَأَ بِرِجْلِكَ الْيُسْرَى.

হযরত আনাস বিন মালিক রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমাদের জন্য সুন্নাত হলো যখন তোমরা মসজিদে প্রবেশ করো তখন তোমরা ডান পায়ে প্রবেশ করবে এবং যখন বের হবে তখন বাম পায়ে বের হবে।"[২০৭]

## মসজিদে বসার উপকারিতা ও ফযিলত

হাদীসে এসেছে:

عَنْ أَبِي هُرَيْرَةَ: أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: " الْمَلَائِكَةُ تُصَلِّي عَلَى أَحَدِكُمْ مَا دَامَ فِي مُصَلَّاهُ الَّذِي صَلَّى فِيهِ، مَا لَمْ يُحْدِثْ تَقُولُ:

হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমাদের মধ্য হতে কেউ যেস্থানে সালাত আদায় করেছে, তথায় কোনো কথা না বলে বসে থাকবে ফেরেশতাগণ তার জন্য রহমত ও ক্ষমা প্রার্থনা করে বলবে:

اَللّٰهُمَّ اغْفِرْ لَهُ، اَللّٰهُمَّ ارْحَمْهُ

'হে আল্লাহ তাকে ক্ষমা করুন' এবং 'হে আল্লাহ তার প্রতি রহম করুন।"[২০৮]

---

২০৬ মুসলিম, হাদীস নং: ৭১৩, আবু দাউদ, হাদীস নং: ৪৬৩।

২০৭ মুসতাদরাক আল হাকিম, হাদীস নং: ৮২২ ।

২০৮ আল বুখারী, হাদীস নং: ৪৪৫।

এর চেয়ে বড় পাওয়া আর কী হতে পারে? মসজিদে বসা অবস্থায় আল্লাহ ফেরেশতাদেরকে বলেন, দেখো যাদেরকে তোমরা সৃষ্টি করতে নিষেধ করেছিলে, তারা কীভাবে আমার প্রার্থনা করছে।

## মসজিদে যে সকল কাজ করা নিষিদ্ধ

**১। নামায ও যিকির ভিন্ন কাজে মসজিদকে পথ হিসেবে ব্যবহার না করা সুন্নাত**

এ প্রসঙ্গে নবী করীম সা. বলেছেন :

عَنْ سَالِمٍ، عَنْ أَبِيهِ، قَالَ: قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: لَا تَتَّخِذُوا الْمَسَاجِدَ طُرُقًا إِلَّا لِذِكْرٍ أَوْ صَلَاةٍ.

"হযরত সালিম রা. তার পিতা থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমরা নামায ও যিকির ব্যতীত মসজিদকে পথ হিসেবে ব্যবহার করো না।"[২০৯]

**২। তিনটি মসজিদ ছাড়া অন্য কোথাও সাওয়াবের নিয়তে ভ্রমণ করা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে নবী করীম সা. বলেছেন-

عَنْ عَبْدِ الْمَلِكِ سَمِعْتُ أَبَا سَعِيدٍ الْخُدْرِيَّ رضى الله عَنْهُ، يُحَدِّثُ بِأَرْبَعٍ عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، . . وَلَا تُشَدُّ الرِّحَالُ، إِلَّا إِلَى ثَلَاثَةِ مَسَاجِدَ مَسْجِدِ الْحَرَامِ، وَمَسْجِدِ الأَقْصَى وَمَسْجِدِي.

"হযরত আব্দুল মালিক রা. থেকে বর্ণিত, তিনি হযরত আবু সাঈদ খুদরী রা. থেকে শুনেছেন, তিনি চারটি কথা রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, ....(চতুর্থটি হলো) তোমরা তিনটি মসজিদ ব্যতীত অন্য কোথাও সাওয়াবের নিয়্যতে গমন করবে না। (মসজিদগুলো হলো) মসজিদে হারাম, মসজিদে আকসা এবং মসজিদে নববী।"[২১০]

---

[২০৯] তাবারানী শরীফ; হাদীস নং:১৩২১৯।

[২১০] আল বুখারী, হাদীস নং: ৪৪৫।

**৩। মহিলাদেরকে মসজিদে যেতে নিষেধ না করা সুন্নাত**

রাসূলুল্লাহ সা. মহিলাদেরকে মসজিদে যেতে নিষেধ না করতে বলেছেন, এমনকি তাদেরকে মসজিদে যাবার অনুমতি দিতে উৎসাহিত করেছেন।

এ প্রসঙ্গে নবী করীম সা. বলেছেন-

عَنِ ابْنِ عُمَرَ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: لَا تَمْنَعُوا إِمَاءَ اللهِ مَسَاجِدَ اللهِ.

"হযরত ইবনে ওমর রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. বলেন, তোমরা আল্লাহর বান্দিদেরকে মসজিদে যেতে নিষেধ করো না।"[২১১]

ابْنَ عُمَرَ، يَقُولُ: سَمِعْتُ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ: إِذَا اسْتَأْذَنَكُمْ نِسَاؤُكُمْ إِلَى الْمَسَاجِدِ فَأْذَنُوا لَهُنَّ.

"হযরত ইবনে ওমর রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সা. কে বলতে শুনেছি: যদি তোমাদের স্ত্রীগণ মসজিদে যাবার অনুমতি চায়, তবে তাদেরকে মসজিদে যাবার অনুমতি দাও।"[২১২]

তবে মহিলাদেরকে মসজিদে যাবার আগে তার স্বামী থেকে অনুমতি নিতে হবে এবং কোনো রকম সাজসজ্জা ও সুগন্ধি না লাগিয়ে মসজিদে যেতে হবে।

**৪। মসজিদ নিয়ে গর্ব করা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে নবী করীম সা. বলেছেন-

عَنْ اَنَسٍ قَالَ: نَهٰى رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ يَتَبَاهَى النَّاسَ فِي الْمَسَاجِدِ.

"হযরত আনাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. মসজিদ নিয়ে গর্ব করতে নিষেধ করেছেন।"[২১৩]

---

২১১ মুসলিম শরীফ; হাদীস নং:৪৪২।

২১২ মুসলিম শরীফ; হাদীস নং:৪৪২।

২১৩ ইবনুল হিব্বান;, হাদীস নং: ১৬১৩।

# অধ্যায়-৯
# আযান ও ইক্বামত

**আযানের পরিচয়**

আযানের আভিধানিক অর্থ: কোনো জিনিস সম্পর্কে ঘোষণা দেয়া, আল্লাহ তা'আলা বলেন:

وَأَذَٰنٌ مِّنَ ٱللَّهِ وَرَسُولِهِۦٓ

"আর আল্লাহ ও তার রাসূলের পক্ষ থেকে আযান"।[২১৪] অর্থাৎ ঘোষণা। পরিভাষায় "শরীআত কর্তৃক অনুমোদিত নির্দিষ্ট শব্দের মাধ্যমে সালাতের সময় সম্পর্কে ঘোষণা প্রদান করাই হলো আযান"।[২১৫]

**আযান ও ইক্বামাতের হুকুম**

পাঁচ ওয়াক্ত ও জুমার সালাত আদায়ের জন্য আযান ও ইক্বামত দেয়া পুরুষদের উপর ফরযে কিফায়া, নারীদের উপর নয়। আযান ও ইক্বামত উভয় ইসলামি শরীআতের বিধান। আলাহ তা'আলা বলেন-

إِذَا نُودِيَ لِلصَّلَوٰةِ مِن يَوْمِ ٱلْجُمُعَةِ فَٱسْعَوْاْ إِلَىٰ ذِكْرِ ٱللَّهِ.

"হে মুমিনগণ! যখন জুমুআর দিনে সালাতের জন্য আহ্বান করা হয়, তখন তোমরা আল্লাহর স্মরণের দিকে ধাবিত হও"।[২১৬]

রাসূলুল্লাহ সা. বলেন:

فَإِذَا حَضَرَتِ الصَّلاَةُ فَلْيُؤَذِّنْ لَكُمْ أَحَدُكُمْ، وَلْيَؤُمَّكُمْ أَكْبَرُكُمْ

"যখন সালাতের সময় হয়, তখন তোমাদের একজন যেন আযান দেয় এবং তোমাদের মধ্যে বয়স্ক ব্যক্তি যেন তোমাদের ইমামতি করে"।[২১৭] এ থেকে প্রমাণিত হয় যে, আযান ফরজে কিফায়া।

---

[২১৪] আল কুর'আন, সূরা তাওবা ৯ : ৩

[২১৫] মুগনি লি ইব্ন কুদামা: ২/৫৩, তারিফাত লি জুরজানি: পৃ.৩৭, সুবুলুস সালাম: ২/৫৫

[২১৬] আল কুর'আন, সূরা জুমা ৬২ : ৯

[২১৭] সহীহ বুখারী, হাদীস নং : ৬২৮

বিশুদ্ধ অভিমত অনুযায়ী আযান দেয়া পুরুষদের জন্য ওয়াজিব: বাড়িতে বা সফরে, একাকী বা জমাআতের সাথে সালাত আদায়কারী, আদায় সালাত বা কাযা সালাত আদায়কারী, স্বাধীন বা গোলাম সবার উপর আযান ওয়াজিব।[২১৮]

**আযানের ফযিলত**

আল্লাহ তা'আলা বলেন:

وَمَنْ أَحْسَنُ قَوْلًا مِّمَّن دَعَآ إِلَى ٱللَّهِ وَعَمِلَ صَٰلِحًا وَقَالَ إِنَّنِي مِنَ ٱلْمُسْلِمِينَ.

"আর তার চেয়ে কার কথা উত্তম, যে আল্লাহর দিকে দাওয়াত দেয়, সৎকর্ম করে এবং বলে, অবশ্যই আমি মুসলিমদের অন্তর্ভুক্ত"।[২১৯]

আযান ও মুয়াজ্জিনের ফযিলত সম্পর্কে অনেক হাদিস রয়েছে, যেমন:

মুআবিয়া ইব্‌ন আবু সুফিয়ান রাদিয়াল্লাহু আনহু বলেন: আমি রাসূলুল্লাহ সা.-কে বলতে শুনেছি:

الْمُؤَذِّنُونَ أَطْوَلُ النَّاسِ أَعْنَاقًا يَوْمَ الْقِيَامَةِ.

"মুয়াজ্জিনগণ কিয়ামতের দিন সবচেয়ে উঁচু গর্দানের অধিকারী হবে"।[২২০]

২. আযান শয়তানকে তাড়িয়ে দেয়। আবু হুরায়রা রা. থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সা. বলেছেন:

إِذَا نُودِيَ لِلصَّلَاةِ أَدْبَرَ الشَّيْطَانُ، وَلَهُ ضُرَاطٌ، حَتَّى لَا يَسْمَعَ التَّأْذِينَ، فَإِذَا قَضَى النِّدَاءَ أَقْبَلَ، حَتَّى إِذَا ثُوِّبَ بِالصَّلَاةِ أَدْبَرَ، حَتَّى إِذَا قَضَى التَّثْوِيبَ أَقْبَلَ، حَتَّى يَخْطِرَ بَيْنَ الْمَرْءِ وَنَفْسِهِ، يَقُولُ: اذْكُرْ كَذَا، اذْكُرْ كَذَا، لِمَا لَمْ يَكُنْ يَذْكُرُ حَتَّى يَظَلَّ الرَّجُلُ لَا يَدْرِي كَمْ صَلَّى

---

[২১৮] মুখতারাতুল জালিয়্যাহ লি সাদি: পৃ.৩৭, ফতোয়া শায়খ মুহাম্মদ ইব্‌ন ইবরাহীম: ২/২২৪, শারহুল মুমতি: ২/৪১

[২১৯] আল কুর'আন, সূরা ফুসসিলাত ৪১ : ৩৩

[২২০] মুসলিম: ১৪/৩৮৭

"যখন সালাতের আযান দেয়া হয়, তখন শয়তান বাতকর্ম করতে করতে (দুর্গন্ধযুক্ত বাতাস পায়ুপথে বের করতে করতে) পিছু হটতে থাকে, যেন সে আযান শুনতে না পায়। যখন আযান শেষ হয়, তখন নিকটবর্তী হয়, যখন ইক্বামত আরম্ভ হয় সে পিছু হটে, ইক্বামত শেষ হলে সে আগমন করে এবং ব্যক্তি ও তার অন্তরের মাঝে বিভিন্ন কথা ও ভাবনার উদ্রেক করে, সে বলে: এটা স্মরণ কর, ওটা স্মরণ কর, ইতঃপূর্বে যা কখনো তার মনে হয়নি। এক সময় এমন হয় যে, সে সালাতের রাকা'আত সংখ্যা ভুলে যায়"।[২২১]

৩. মানুষ যদি আযানের ফযিলত জানত, তাহলে তারা এর জন্য লটারি করত।[২২২]

৪. যে কোনো বস্তু মুয়ায্যিনের আওয়াজ শুনবে, সে তার সাক্ষ্য দিবে।[২২৩]

৫. মুয়ায্যিনকে তার আওয়াজ পরিমাণ ক্ষমা করা হয়, আর যারা তার সাথে সালাত আদায় করে, সে তাদের সাওয়াবও লাভ করে।[২২৪]

৬. নবী করীম সা. মুয়ায্যিনের জন্য মাগফিরাতের দোয়া করেছেন।[২২৫]

৭. আযানের মাধ্যমে পাপ মোচন হয় ও জান্নাতে প্রবেশ সহজ হয়।[২২৬]

৮. "বারো বছর যে ব্যক্তি আযান দিবে, তার জন্য জান্নাত ওয়াজিব হয়ে যাবে। প্রতি দিন তার আযানের মোকাবেলায় ষাটটি নেকি এবং প্রত্যেক ইক্বামতের জন্য ত্রিশটি নেকি লিপিবদ্ধ করা হবে"।[২২৭]

## আযানের সহীহ্ পদ্ধতি

রাসূলুল্লাহ সা.-এর সামনে বেলাল সর্বদা যে আযান দিয়েছেন, তা হচ্ছে আব্দুল্লাহ ইব্‌ন জায়েদ রা. থেকে বর্ণিত আযান।[২২৮] যার পদ্ধতি নিম্নরূপ:

---

[২২১] বুখারি: ৬০৮, মুসলিম: ৩৮৯

[২২২] বুখারি: ৬১৫, মুসলিম: ৪৩৭

[২২৩] বুখারি: ৬০৯

[২২৪] নাসায়ি: ২/১৩, হাদিস নং: ৬৪৬, আহমদ: ৪/২৮৪, মুনযিরি "তারগিব ও তারহিব": ১/২৪৩।

[২২৫] আবু দাউদ: ১/১৪৩, হাদিস নং: ৫১৭, তিরমিযী: ১/৪০২, ইব্‌ন খুজাইমাহ, হাদিস নং: [illegible] "সহিহ তারগিব ও তারহিব": ১/১০০

[২২৬] আবু দাউদ: ২/৪, হাদিস নং: ১২০৩, নাসাঈ২০, হাদিস নং: ৬৬৬, "সহিহ তারগিব ও তারহিব" ১/১০২, হাদিসটি সহিহ।

[২২৭] ইব্‌ন মাজাহ: ৭২৩, হাকেম ফিল মুসতাদরাক: ১/২০৫, হাদিসটি সহিহ, তারগিব ও তারহিব: [illegible]

[২২৮] আহমদ: ৪/৪২-৪৩, আবু দাউদ: ১/১৩৫, হাদিস নং: ৪৯৯, তিরমিযী: ১/৩৫৮, হাদিস নং: [illegible] সহিহ ইব্‌ন খুজাইমাহ: ১/১৯৩, হাদিস নং: ৩৭১, ইব্‌ন মাজাহ: ১/২৩২, হাদিস নং: ৭০৬

اَللّٰهُ أَكْبَرُ، اَللّٰهُ أَكْبَرُ، اَللّٰهُ أَكْبَرُ، اَللّٰهُ أَكْبَرُ، أَشْهَدُ أَنْ لَا إِلٰهَ إِلَّا اللّٰهُ.
أَشْهَدُ أَنْ لَا إِلٰهَ إِلَّا اللّٰهُ، أَشْهَدُ أَنَّ مُحَمَّدًا رَسُولُ اللّٰهِ، أَشْهَدُ أَنَّ مُحَمَّدًا
رَسُولُ اللّٰهِ، حَيَّ عَلَى الصَّلَاةِ، حَيَّ عَلَى الصَّلَاةِ، حَيَّ عَلَى الْفَلَاحِ، حَيَّ
عَلَى الْفَلَاحِ، اَللّٰهُ أَكْبَرُ، اَللّٰهُ أَكْبَرُ، لَا إِلٰهَ إِلَّا اللّٰهُ.

অর্থাৎ আযানের বাক্য হবে ১৫টি। যথা :

| | |
|---|---|
| আল্লাহু আকবার | : ৪ বার |
| আশহাদু আল্লা ইলাহা ইল্লাল্লাহ | : ২ বার |
| আশহাদু আন্না মুহাম্মাদার রাসূলুল্লাহ | : ২ বার |
| হাইয়া আলাসসালাহ্ | : ২ বার |
| হাইয়া আলালফালাহ্ | : ২ বার |
| আল্লাহু আকবার | : ২ বার |
| লা ইলাহা ইল্লাল্লাহ | : ১ বার |
| সর্বমোট | : ১৫ টি বাক্য |

সর্বোপরি সহীহ হাদীস মোতাবেক আযানের ৪টি নিয়ম রয়েছে। উল্লিখিত পদ্ধতি ব্যতীত দ্বিতীয় পদ্ধতিতে আযানের বাক্য ১৯টি, যা আবু দাউদ শরীফের ৪৭৫ নং হাদীস দ্বারা প্রমাণিত, তৃতীয় পদ্ধতিতে আযানের বাক্য ১৭টি, যা মুসলিম শরীফের ১৪/৩৭৯ নং হাদীস দ্বারা প্রমাণিত এবং চতুর্থ পদ্ধতিতে আযানের বাক্য ১৩টি, যা সহীহ ইবনে খুযায়মার ১/২০২ নং হাদীস দ্বারা প্রমাণিত।

**মুয়ায্যিনের আদব/পালনীয় সুন্নাত**

এক মুয়ায্যিনের আযান দেওয়ার জন্য কতগুলো আদব রয়েছে, সেগুলো হলো :

১. মুসলিম ব্যক্তি কর্তৃক আযান দেয়া, যদি কোনো কাফের আযান দেয় তাহলে শুদ্ধ হবে না, কারণ সে ইবাদাতের উপযুক্ত নয়।
২. প্রাপ্তবয়স্ক ব্যক্তি কর্তৃক আযান দেয়া, যার বয়স সাত থেকে সাবালক পর্যন্ত, যে কথা বুঝে ও উত্তর দিতে পারে, তার নিকট কোনো বস্তু চাওয়া হলে সে উপস্থিত করতে পারে।

৩. বিবেকবান ব্যক্তি কর্তৃক আযান দেয়া, পাগলের আযান শুদ্ধ নয়।
৪. পুরুষ কর্তৃক আযান দেয়া, নারীদের আযানের কোনো গ্রহণ যোগ্যতা নেই।[২২৯]
৫. নীতিবান ব্যক্তি কর্তৃক আযান দেয়া।[২৩০]
৬. পবিত্র অবস্থায় আযান দেয়া।[২৩১]
৭. আযানের শব্দ ধীরে ধীরে বলা এবং ইক্বামত দ্রুত বলা।[২৩২]
৮. ধারাবাহিকভাবে আযান দেয়া, অর্থাৎ আযানের শব্দগুলো পউপর বলা, দুই বাক্যের মাঝখানে দীর্ঘ বিরতি না নেয়া, যদি হাঁচি চলে আসে, তাহলে পূর্বের বাক্যের উপর নির্ভর করে পরবর্তী বাক্য বলা, কারণ এ বিরতি অনিচ্ছাকৃত।[২৩৩]
৯. আযানের বাক্যগুলোর শেষে যযম বলা।
১০. উঁচুস্থানে দাঁড়িয়ে কিবলামুখী হয়ে আযান দেয়া।[২৩৪] তবে বর্তমান যমানায় মাইকের মাধ্যমে আযান দেওয়া হয়, তাই উঁচুস্থান থেকে আযান না দিলেও চলবে।
১১. দুই কানে হাতের আঙ্গুল রাখবে।[২৩৫]
১২. 'হাইয়া আলাসসালাহ্' বলার সময় ডানে ও 'হাইয়া আলালফালাহ্' বলার সময় বামে চেহারা ঘুরাবে, কিন্তু নিজের শরীর ঘুরাবে না।[২৩৬]
১৩. সালাতের সময় হলে আযান দেয়া, অর্থাৎ প্রথম ওয়াক্তে আযান দেয়া।[২৩৭]
১৪. উঁচু আওয়াজে আযান দেয়া।[২৩৮]
১৫. সুন্দর আওয়াজে আযান দেয়া, যা মুস্তাহাব।[২৩৯] তবে আযানে এমন সূর গ্রহণ করা যাবে না, যা শব্দ ও অর্থ বিকৃতি করে দেয়, যা আরবি ব্যাকরণের বিপরীত।[২৪০]

---

[২২৯] বায়হাকি: ১/৪০৮, মানারুস সাবিল: ১/৬৩, শারহুল মুমতি: ২/৬১
[২৩০] বায়হাকি: ১/৪২৬
[২৩১] আবু দাউদ: ৫১৯
[২৩২] আবু দাউদ: ৫১৯
[২৩৩] বুখারি: ২৬৯৭, মুসলিম: ৭১৮
[২৩৪] আবু দাউদ: ৫১৯
[২৩৫] আহমদ: ৪/৩০৮, তিরমিযী: ১৯৭, ইব্ন মাজাহ: ৭১১
[২৩৬] আবু দাউদ: ৫২০, বুখারি: ৬৩৪ ও মুসলিম: ৫০৩।
[২৩৭] বুখারি: ৬২৮, মুসলিম: ৬৭৪, ইব্ন মাজাহ: ৭১৩, আহমদ: ৫/৯১
[২৩৮] আবু দাউদ: ৪৯৯, ইব্ন মাজাহ: ৭০৬

১৬. আযানের সময় সম্পর্কে অবগত থাকা। যদি অন্ধ হয় তবে তাকে সঠিক ওয়াক্ত সম্পর্কে সংবাদ দাতা থাকতে হবে।[২৪১]

১৭. আমানতদার হওয়া ওয়াজিব।[২৪২]

১৮. বিনিময় গ্রহণ না করা।[২৪৩] তবে বায়তুল মাল/মসজিদ কমিটি থেকে মুয়ায্যিনদের ভাতা দেয়া দোষণীয় নয়, কারণ বায়তুল মাল মুসলমানদের সুবিধার জন্যই গঠন করা হয়েছে। আর আযান ও ইক্বামত মুসলমানদের সুবিধার একটি।[২৪৪]

১৯. এক ব্যক্তির আযান দিতে হবে, দুই জনের আযান শুদ্ধ নয়। যদি এক ব্যক্তি আযান আরম্ভ করে, অতঃপর অপর ব্যক্তি তা পুরো করে, তাহলে আযান শুদ্ধ হবে না।

২০. আযান দ্বারা আল্লাহর সন্তুষ্টি কামনা করা।

## আযানের পর মসজিদ থেকে বের হওয়ার বিধান

যার উপর সালাত ওয়াজিব, তার জন্য আযানের পর মসজিদ থেকে কোনো কারণ ব্যতীত অথবা ফিরে আসার নিয়ত ব্যতীত বের হওয়া হারাম। কারণ আবু হুরায়রা রা. জনৈক ব্যক্তিকে বলেন, যে আযানের পর মসজিদ থেকে বের হয়েছিল:

أَمَّا هَذَا، فَقَدْ عَصَى أَبَا الْقَاسِمِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ

"এ ব্যক্তিকে আবুল কাসেম তথা নবী সা.-এর নাফরমানি করল"।[২৪৫]

"নবী সা.-এর সাহাবি ও তার পরবর্তী লোকদের আমল অনুরূপ ছিল, অর্থাৎ আযানের পর কোনো কারণ ব্যতীত অথবা ওযুর জন্য অথবা অন্য কোনো জরুরী কাজ ব্যতীত মসজিদ থেকে বের হবে না"।[২৪৬]

---

সুবুলুস সালাম লি সানআনি: ২/৭০, সহিহ ইব্‌ন খুজাইমাহ: ১/১৯৫, হাদিস নং: ৩৭৭

শারহুল মুমতি: ২/৬৯,৬০-৬২

বুখারি: ৬১৭, মুসলিম: ১০৯২

বায়হাকি: ১/৪২৬, আল-বানি হাদিসটি হাসান বলেছেন: ইরওয়াউল গালিল: ১/২৩৯, আবু দাউদ: ৫১৭, তিরমিযী: ২০৭

আবু দাউদ: ৫৩১, তিরমিযী: ২০৯, নাসাঈ: ৬৭২, ইব্‌ন মাজাহ: ৭১৪, আহমদ: ৪/২১, আল-বানি ইরওয়াউল গালিল: ৫/৩১৫ এ হাদিসটি সহিহ বলেছেন, হাদিস নং: ১৪৯২

মুগনি লি ইব্‌ন কুদামা: ২/৭০, নাইলুল আওত্বার লি শাওকানি: ২/১৩২, শারহুল মুমতি লি ইব্‌ন উসাইমিন: ২/৪৪

মুসলিম: ২৫৯/৬৫৫

তিরমিযী: (২০৪)

**জুমু'আর আযান**

إِذَا نُودِيَ لِلصَّلَوٰةِ مِن يَوْمِ ٱلْجُمُعَةِ فَٱسْعَوْا۟ إِلَىٰ ذِكْرِ ٱللَّهِ.

"যখন জুমু'আর দিনে সালাতের জন্য আহ্বান করা হয়, তখন তোমরা আল্লাহর স্মরণের দিকে ধাবিত হও"।[২৪৭]

জুমু'আর আযান অন্যান্য দিনের আযানের ন্যায়; তবে বিভিন্ন মাযহাবে জুমার ছানী আযান নিয়ে মতভেদ রয়েছে, হযরত ওসমান রা.-এর খিলাফতকাল থেকে জুমার দ্বিতীয় আযানের প্রচলন হয়, যা ইমাম সাহেব খুৎবা দেওয়ার পূর্বে মিম্বারে বসলে দেওয়া হয়। এ সম্পর্কিত সহীহ হাদীসের বর্ণনা হলো :

عَنِ السَّائِبِ بْنِ يَزِيدَ، «أَنَّ الَّذِي زَادَ التَّأْذِينَ الثَّالِثَ يَوْمَ الجُمُعَةِ عُثْمَانُ بْنُ عَفَّانَ رَضِيَ اللَّهُ عَنْهُ، حِينَ كَثُرَ أَهْلُ المَدِينَةِ.

"হযরত সায়িব ইবনে ইয়াযিদ রা. থেকে বর্ণিত, তিনি বলেন, যখন মদীনার আধিবাসীদের সংখ্যা বৃদ্ধি পেল, তখন হযরত ওসমান ইবনে আফ্ফান রা. জুমু'আর তৃতীয় আযান বৃদ্ধি করলেন।"[২৪৮] এখানে তৃতীয় আযান বলে আযান-ইক্বামত ব্যতীত অপর আযানটির কথা তথা ছানী আযানের কথা বুঝানো হয়েছে।

## আযান এর সুন্নাতসমূহ

আযানের ক্ষেত্রে পাঁচটি সুন্নাত রয়েছে যা ইমাম ইবনুল ক্বাইয়্যেম তাঁর "যাদ আল মা'আদ" কিতাবে উল্লেখ করেছেন:

**১। আযানের উত্তর দেয়া সুন্নাত,**

নবী করীম সা. বলেছেন,

عَنْ أَبِي سَعِيدٍ الخُدْرِيِّ: أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: إِذَا سَمِعْتُمُ النِّدَاءَ، فَقُولُوا مِثْلَ مَا يَقُولُ المُؤَذِّنُ

[২৪৭] আল কুর'আন, সূরা জুমা ৬২ : ৯

[২৪৮] সহীহ বুখারী, হাদীস নং : ৯১৩

"হযরত আবু সাঈদ খুদরী রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমরা যখন আযান শুনবে তখন মুয়ায্যিন যা বলেন তোমরা তাই বলবে।"[২৪৯]

তবে মুয়াযযিন যখন বলে حَيَّ عَلَى الصَّلٰوةِ , حَيَّ عَلَى الْفَلَاحِ. "এসো নামাযের দিকে, এসো কল্যাণের দিকে।"

তখন তোমরা বলবে لَا حَوْلَ وَلَا قُوَّةَ اِلَّا بِاللّٰهِ. "আল্লাহ ব্যতীত কোনো শক্তি এবং ক্ষমতা নেই।"[২৫০]

এই সুন্নাত পালনের উপকারিতা ও ফযিলত হচ্ছে, এটি জান্নাতে প্রবেশ অপরিহার্য করে দেয়, যা সহীহ মুসলিমের বর্ণনায় উল্লেখ করা হয়েছে।

**২। আযান শোনার পরে নিম্নের দু'আ পড়া সুন্নাত**

এ সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ سَعْدِ بْنِ اَبِىْ وَقَّاصٍ عَنْ رَسُوْلِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ اِنَّهُ قَالَ مَنْ قَالَ حِيْنَ يَسْمَعُ الْمُؤَذِّنَ

"হযরত সাঈদ বিন আবু ওয়াক্কাস রা. রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, তিনি বলেন: যে ব্যক্তি মুয়াযযিনের সাক্ষ্য প্রদানের পর বলবে:

اَشْهَدُ اَنْ لَا اِلٰهَ اِلَّا اللهُ وَحْدَهُ لَا شَرِيْكَ لَهُ وَاَنَّ مُحَمَّدًا عَبْدُهُ وَرَسُوْلُهُ رَضِيْتُ بِاللهِ رَبًّا وَّبِمُحَمَّدٍ رَسُوْلًا وَبِالْاِسْلَامِ دِيْنًا

"আমিও সাক্ষ্য দিচ্ছি আল্লাহ ছাড়া সত্যিকারের কোনো মাবূদ নেই, তিনি এক তাঁর কোনো শরীক নেই। আর মুহাম্মদ সা. তাঁর বান্দা এবং রাসূল। আমি আল্লাহকে প্রভু এবং মুহাম্মদ সা. কে রাসূল এবং ইসলামকে দ্বীন হিসেবে লাভ করে পরিতুষ্ট' غُفِرَ لَهُ ذَنْبُهُ তার গুনাহসমূহ ক্ষমা করে দেয়া হবে।"[২৫১]

এই সুন্নাত পালনের উপকারিতা ও ফযিলত হচ্ছে ঐ ব্যক্তির গুনাহসমূহ ক্ষমা করা হবে।

---

[২৪৯] বুখারী ৬১১ মুসলিম পর্ব 4, ১০/৩৮৩ ও মুসতাদরাক আল হাকিম, হাদীস নং: ৮২২ ।

[২৫০] আল বুখারী, হাদীস নং: ৬১৩ এবং মুসলিম, হাদীস নং: ৩৮৫।

[২৫১] মুসলিম, হাদীস নং: ৩৮৬।

**৩। অতঃপর রাসূলুল্লাহ সা. এর উপর দুরূদ এবং সালাম প্রেরণ করা সুন্নাত**
রাসূলুল্লাহ সা. বলেন:

عَنْ عَبْدِ اللهِ بْنِ عَمْرِو بْنِ الْعَاصِ، أَنَّهُ سَمِعَ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ: إِذَا سَمِعْتُمُ الْمُؤَذِّنَ، فَقُولُوا مِثْلَ مَا يَقُولُ ثُمَّ صَلُّوا عَلَيَّ، فَإِنَّهُ مَنْ صَلَّى عَلَيَّ صَلَاةً صَلَّى اللهُ عَلَيْهِ بِهَا عَشْرًا.

"হযরত আব্দুল্লাহ বিন আমর বিন আস রা. থেকে বর্ণিত, তিনি রাসূলুল্লাহ সা. কে বলতে শুনেছেন; যখন তোমরা আযান শুনো তখন তোমরা এর পুনরাবৃত্তি করো অতঃপর আমার প্রতি দুরূদ প্রেরণ করো, কেননা যে আমার প্রতি একবার দুরূদ প্রেরণ করে মহান আল্লাহ তার প্রতি দশটি রহমত প্রেরণ করেন।"[২৫২]

**এখানে দুরূদ বলতে পূর্ণ দুরূদে ইবরাহীম উদ্দেশ্য**
রাসূলুল্লাহ সা. বলেন:

عَنْ كَعْبُ بْنُ عُجْرَةَ فَقُلْنَا: يَا رَسُولَ اللَّهِ، كَيْفَ الصَّلَاةُ عَلَيْكُمْ أَهْلَ الْبَيْتِ، فَإِنَّ اللَّهَ قَدْ عَلَّمَنَا كَيْفَ نُسَلِّمُ عَلَيْكُمْ؟ قَالَ: قُولُوا:

"হযরত কা'ব বিন ওযরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমরা রাসূলুল্লাহ সা. কে জিজ্ঞাসা করলাম ঈভাবে আমরা আহলে বায়তের প্রতি দুরূদ প্রেরণ করবো, আল্লাহ অচিরেই আমাদেরকে তা জানাবেন। তখন রাসূলুল্লাহ সা. বললেন, তোমরা বল:

اللَّهُمَّ صَلِّ عَلَى مُحَمَّدٍ وَعَلَى آلِ مُحَمَّدٍ، كَمَا صَلَّيْتَ عَلَى إِبْرَاهِيمَ، وَعَلَى آلِ إِبْرَاهِيمَ، إِنَّكَ حَمِيدٌ مَجِيدٌ، اللَّهُمَّ بَارِكْ عَلَى مُحَمَّدٍ وَعَلَى آلِ مُحَمَّدٍ، كَمَا بَارَكْتَ عَلَى إِبْرَاهِيمَ، وَعَلَى آلِ إِبْرَاهِيمَ إِنَّكَ حَمِيدٌ مَجِيدٌ.

[২৫২] মুসলিম, হাদীস নং: ৩৮৪।

"হে আল্লাহ রহমত বর্ষণ করুন মুহাম্মদ সা. ও তাঁর পরিবারের উপর যেমনি আপনি রহমত বর্ষণ করেছেন ইব্রাহীম আ.-এর পরিবারের উপর। হে আল্লাহ বরকত দান করুন মুহাম্মদ সা. ও তাঁর পরিবারের উপর; যেমনি বরকত নাযিল করেছেন ইব্রাহীম আ.-এর পরিবারের উপর। আপনিই তো সর্বপ্রশংসিত মহামর্যাদাবান।"[২৫৩]

**৪। দুরূদ এবং সালাম প্রেরণ করার পর এই দু'আ পাঠ করা সুন্নাত**

عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللَّهِ: أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: "مَنْ قَالَ حِينَ يَسْمَعُ النِّدَاءَ:

"হযরত জাবের রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. বলেন, যে ব্যক্তি আযান শুনে বলবে:

اللَّهُمَّ رَبَّ هَذِهِ الدَّعْوَةِ التَّامَّةِ، وَالصَّلَاةِ القَائِمَةِ آتِ مُحَمَّدًا الوَسِيلَةَ وَالفَضِيلَةَ، وَابْعَثْهُ مَقَامًا مَحْمُودًا الَّذِي وَعَدْتَهُ،

"হে আল্লাহ, এই সার্বিক আহ্বান এবং প্রতিষ্ঠিত নামাযের প্রভু, মুহাম্মদ সা. কে ওসীলা এবং ফযিলত তথা উচ্চতম মর্যাদা দান করো। আর, তাঁকে মাকামে মাহমুদে (প্রশংসিত স্থানে) পৌঁছিয়ে দাও, যার প্রতিশ্রুতি তুমি তাঁকে দিয়েছো। নিশ্চয় তুমি ওয়াদা ভঙ্গ করো না।

حَلَّتْ لَهُ شَفَاعَتِي يَوْمَ القِيَامَةِ.

"কিয়ামতের দিন সে আমার শাফায়াত লাভের অধিকারী হবে।"[২৫৪]

এই দু'আ পাঠ করার উপকারিতা হচ্ছে পুনরুত্থান দিবসে রাসূলুল্লাহ সা. তাঁর জন্য সুপারিশ করবেন।

**৫। আযানের উত্তর দেয়ার পর নিজের কল্যাণ ও মঙ্গলের দু'আ করা সুন্নাত**

অবশেষে নিজের জন্য দু'আ পাঠ করা, নিজের কল্যাণ ও মঙ্গলের জন্য আল্লাহর কাছে সাহায্য চাওয়া সুন্নাত। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. বলেন:

---

[২৫৩] আল বুখারী, হাদীস নং: ৩৩৭০।

[২৫৪] বুখারী, হাদিস নং-৬১৪

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: لَا يُرَدُّ الدُّعَاءُ بَيْنَ الْأَذَانِ وَالْإِقَامَةِ.

"আনাস ইবনে মালিক রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ঘোষণা করেছেন, আযান ও ইক্বামাতের মধ্যবর্তী সময়ের প্রার্থনা (আল্লাহর মহান দরবারে) অগ্রাহ্য হয় না।"[২৫৫]

**৬। আযানের সময়ের ব্যাপারে নিশ্চিত হয়ে আযান দেয়া সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. বলেন:

عَنْ بِلَالٍ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ لَهُ: لَا تُؤَذِّنْ حَتَّى يَسْتَبِينَ لَكَ الْفَجْرُ هَكَذَا: وَمَدَّ يَدَيْهِ عَرْضًا.

"হযরত বিলাল রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. আমাকে দু'হাত দু'দিকে প্রসারিত করে দেখিয়ে বলেন: এভাবে সুবহি সাদিক সুস্পষ্ট না হওয়া পর্যন্ত ফজরের আযান দেবে না।"[২৫৬]

## ইক্বামাতের সাথে সম্পৃক্ত সুন্নাতসমূহ

### ইক্বামতের পরিচয়

ইক্বামতের আভিধানিক অর্থ: اَلْإِقَامَةُ শব্দটি أقام ক্রিয়া এর মূল ধাতু বা মাসদার। আরবিতে إِقَامَةُ الشَّيْءِ তখনই বলা হয়, যখন কোনো কিছু স্থির ও সোজা করা হয়।

পরিভাষায় নির্দিষ্ট যিকরের মাধ্যমে সালাত আরম্ভ হওয়ার ঘোষণা দেয়াই হলো ইক্বামত।[২৫৭] ইক্বামত হচ্ছে সালাত আরম্ভের ঘোষণা দেয়া ইক্বামতকে দ্বিতীয় আযান বা দ্বিতীয় আহ্বানও বলা হয়।[২৫৮]

### ইক্বামতের সহীহ পদ্ধতি

সহীহ হাদীস দ্বারা স্বীকৃত ইক্বামতের পদ্ধতি ৩টি।

---

[২৫৫] আবু দাউদ,, হাদীস নং: ৫২১।
[২৫৬] আবু দাউদ,, হাদীস নং: ৫৩৪ ।
[২৫৭] রওজুল মুরবি: (১/৪২৮)
[২৫৮] শারহুল উমদাহ: (২/৯৫)

প্রথম পদ্ধতি, রাসূলুল্লাহ সা.-এর সামনে বেলাল সর্বদা যে ইক্বামত দিয়েছেন, তাতে বাক্য ছিল ১১ টি।[২৫৯] দ্বিতীয় পদ্ধতি যাতে বাক্য আছে ১৭ টি এবং তৃতীয় পদ্ধতি যাতে বাক্য ১০ টি।

আমাদের দেশে সাধারণত উপরোক্ত পদ্ধতিগুলোর মাধ্যে দ্বিতীয় পদ্ধতিতে ইক্বামত দেওয়া হয় তাতে বাক্য ১৭ টি। এপদ্ধতির ১৭ টি বাক্য হলো :

হযরত আবু মাহযুরা রা. বলেন, রাসূলুল্লাহ সা. তাদেরকে এভাবে ইক্বামত শিক্ষা দিয়েছেন,

اَللّٰهُ أَكْبَرُ اَللّٰهُ أَكْبَرُ، اَللّٰهُ أَكْبَرُ اَللّٰهُ أَكْبَرُ، أَشْهَدُ أَنْ لَا إِلٰهَ إِلَّا اللّٰهُ، أَشْهَدُ أَنْ لَا إِلٰهَ إِلَّا اللّٰهُ، أَشْهَدُ أَنَّ مُحَمَّدًا رَسُوْلُ اللّٰهِ، أَشْهَدُ أَنَّ مُحَمَّدًا رَسُوْلُ اللّٰهِ، حَيَّ عَلَى الصَّلَاةِ حَيَّ عَلَى الصَّلَاةِ، حَيَّ عَلَى الْفَلَاحِ حَيَّ عَلَى الْفَلَاحِ، قَدْ قَامَتِ الصَّلَاةُ، قَدْ قَامَتِ الصَّلَاةُ، اَللّٰهُ أَكْبَرُ اَللّٰهُ أَكْبَرُ، لَا إِلٰهَ إِلَّا اللّٰهُ

অর্থাৎ ইক্বামতের বাক্য হবে ১৭টি। যথা :

| | |
|---|---|
| আল্লাহু আকবার | : ৪ বার |
| আশহাদু আল্লা ইলাহা ইল্লাল্লাহ | : ২ বার |
| আশহাদু আন্না মুহাম্মাদার রাসূলুল্লাহ | : ২ বার |
| হাইয়া আলাসসালাহ্ | : ২ বার |
| হাইয়া আলালফালাহ্ | : ২ বার |
| ক্বদ কমাতিসসলাহ | : ২ বার |
| আল্লাহু আকবার | : ২ বার |
| লা ইলাহা ইল্লাল্লাহ | : ১ বার |
| সর্বমোট | : ১৭ টি বাক্য[২৬০] |

২৫৯ আহমদ: (৪/৪২-৪৩), আবু দাউদ: (১/১৩৫), হাদিস নং: (৪৯৯), তিরমিযী: (১/৩৫৮), হাদিস নং: (১৮৯), সহিহ ইব্‌ন খুজাইমাহ: (১/১৯৩), হাদিস নং: (৩৭১), ইব্‌ন মাজাহ: (১/২৩২), হাদিস নং: (৭০৬)

২৬০ হাদীসটি সহীহ ও হাসান, সুনানে আবু দাউদ, হাদীস নং : ৫০২, সুনানে তিরমিযী, হাদীস নং : ১৯২

**ইক্বামতের উত্তর দেয়া সুন্নাত**

ইক্বামতের ক্ষেত্রে ইক্বামতকারী ব্যক্তি যা বলে তার পুনরাবৃত্তি করা, শুধু

حَيَّ عَلَى الصَّلٰوةِ حَيَّ عَلَى الْفَلَاحِ.

"এসো নামাযের দিকে, এসো কল্যাণের দিকে।"

এর জবাবে বলবে:

لَا حَوْلَ وَلَا قُوَّةَ إِلَّا بِاللّٰهِ.

"আল্লাহ ব্যতীত কোনো শক্তি এবং ক্ষমতা নেই।"

قَدْ قَامَتِ الصَّلٰوةُ "নামায শুরু হতে যাচ্ছে।"

এর জবাবে বলবে: اَقَامَهَا اللّٰهُ وَاَدَامَهَا

"আল্লাহ নামাজ প্রতিষ্ঠিত করবেন এবং একে টিকিয়ে রাখবেন।"[২৬১]

এ প্রসঙ্গে রাসূলে সা. এর বাণী:

عَنْ أَبِي أُمَامَةَ، أَوْ عَنْ بَعْضِ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، أَنَّ بِلَالًا أَخَذَ فِي الْإِقَامَةِ، فَلَمَّا أَنْ قَالَ: قَدْ قَامَتِ الصَّلَاةُ، قَالَ: النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: أَقَامَهَا اللهُ وَأَدَامَهَا.

"হযরত আবু ওমামাহ রাসূলুল্লাহ সা. এর কিছু সাহাবী থেকে বর্ণনা করেন, যখন হযরত বিলাল রা. ইক্বামত দিচ্ছেন এবং যখন قَدْ قَامَتِ الصَّلٰوةُ 'নামায শুরু হতে যাচ্ছে' তখন রাসূলুল্লাহ সা. বললেন اَقَامَهَا اللّٰهُ وَاَدَامَهَا 'আল্লাহ নামাজ প্রতিষ্ঠিত করবেন এবং একে টিকিয়ে রাখবেন'।"[২৬২]

---

[২৬১] আলোচ্য হাদীসটি যদিও একটি দুর্বল হাদিস তবুও এর আমল করা যেতে পারে। কারণ এটি আমল সংক্রান্ত হাদিস যা গ্রহণের ব্যাপারে ওলামায়ে কেরামের সম্মতি রয়েছে।

[২৬২] সুনানে আবু দাউদ, হাদীস নং : ৫২৮

# অধ্যায়-১০
# নামায

**নামাযের পরিচয়**

নামায অর্থ বন্ধন। নামাযের মাধ্যমে যেহেতু বান্দা ও তার রবের মাঝে বন্ধন সৃষ্টি হয়, তাই এর নাম দেয়া হয়েছে নামায। আর ইসলামি পরিভাষায় নামায হলো, রাসূলুল্লাহ সা. প্রদর্শিত ইবাদাতের সেই নির্দিষ্ট পদ্ধতি, যা তিনি মুসলমানদের হাতে-কলমে শিক্ষা দিয়েছেন। এককথায় নামায হলো নিয়্যত সহযোগে বিশেষ কিছু শর্তসমন্বিত নির্দিষ্ট কথা ও কাজের নাম, যা তাকবিরের মাধ্যমে সূচিত হয়ে সালামের মাধ্যমে সমাপ্ত হয়।

**নামাযের গুরুত্ব**

ইসলাম আল্লাহর একমাত্র মনোনীত ধর্ম। এ ধর্মের দ্বিতীয় ভিত্তিমূল নামায। রাসূলুল্লাহ সা. বলেন,

عَنِ ابْنِ عُمَرَ، رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ " بُنِيَ الإِسْلاَمُ عَلَى خَمْسٍ: شَهَادَةِ أَنْ لاَ إِلَهَ إِلَّا اللَّهُ وَأَنَّ مُحَمَّدًا رَسُولُ اللَّهِ، وَإِقَامِ الصَّلاَةِ، وَإِيتَاءِ الزَّكَاةِ، وَالحَجِّ، وَصَوْمِ رَمَضَانَ.

হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, ইসলামের মূল ভিত্তি পাঁচটি। একথার সাক্ষ্য দেয়া যে আল্লাহ ছাড়া আর কোনো ইলাহ নেই এবং মুহাম্মাদ সা. আল্লাহর বান্দা ও রাসূল, নামায কায়েম করা, যাকাত প্রদান করা, হজ্জ এবং রমযানের রোযা।"[২৬৩]

এ পাঁচটির মধ্যে দ্বিতীয়টি হলো নামায।

নামায মুমিনদের বৈশিষ্ট্য। আল্লাহ তাআলা মুমিনদের প্রশংসা করে বলেন, "তারা নামায কায়েম করে।"[২৬৪]

---

২৬৩ বুখারি, হাদীস নং : ৮

২৬৪ আল কুর'আন, সূরা বাক্বারা : ০৩

যারা নামাযের ব্যাপারে অবহেলা প্রদর্শন করে তাদের নিন্দা করে আল্লাহ তাআলা বলেন,

فَخَلَفَ مِنْ بَعْدِهِمْ خَلْفٌ أَضَاعُوا الصَّلَاةَ وَاتَّبَعُوا الشَّهَوَاتِ فَسَوْفَ يَلْقَوْنَ غَيًّا.

"তাদের পর আসল এমন এক অসৎ বংশধর যারা নামায বিনষ্ট করল এবং কুপ্রবৃত্তির অনুসরণ করল। সুতরাং শীঘ্রই তারা জাহান্নামের শাস্তি প্রত্যক্ষ করবে।"[২৬৫]

রাসূলুল্লাহ সা. বলেছেন, 'যে আসরের নামায ত্যাগ করল তার আমল বরবাদ হয়ে গেল।' (সহীহ্ বুখারি)

নামায একটি গুরুত্বপূর্ণ ইবাদাত, যার জন্য নবী-রাসূলগণ আপ্রাণ চেষ্টা করেছেন এবং এ জন্য আল্লাহর বিশেষ হিদায়েত ও তাওফিক প্রার্থনা করেছেন। যেমন ইবরাহিম আ. এর আকুতি কুর'আনের ভাষায়:

رَبِّ اجْعَلْنِي مُقِيمَ الصَّلَاةِ وَمِنْ ذُرِّيَّتِي رَبَّنَا وَتَقَبَّلْ دُعَاءِ.

"হে আমার রব! আমাকে নামায কায়েমকারী বানান এবং আমার বংশধরদের মধ্য থেকেও। হে আমাদের রব! আর আমার দু'আ কবুল করুন।"[২৬৬]

আল্লাহ তাআলা ইসমাঈল আ.-এর প্রশংসা করেছেন এ জন্য যে তিনি নামায কায়েম করতেন এবং অন্যদের নামাযের প্রতি উদ্বুদ্ধ করতেন। মহান আল্লাহর বাণী,

وَكَانَ يَأْمُرُ أَهْلَهُ بِالصَّلَاةِ وَالزَّكَاةِ وَكَانَ عِنْدَ رَبِّهِ مَرْضِيًّا.

"সে তার পরিবারকে নামায ও যাকাতের নির্দেশ দিত আর সে ছিল তার রবের সন্তোষপ্রাপ্ত।"[২৬৭]

**নামাযের হুকুম**

সজ্ঞান সাবালক প্রত্যেক মুসলমানের উপর নামায ফরজ। আল্লাহ তাআলা বলেন,

---

[২৬৫] আল কুর'আন, মারইয়াম, ১৯ : ৫৯
[২৬৬] আল কুর'আন, ইবরাহিম, ১৪ : ৪০
[২৬৭] আল কুর'আন, মারইয়াম, ১৯ : ৫৫

وَأَقِيمُوا الصَّلَاةَ وَآتُوا الزَّكَاةَ.

"তোমরা নামায কায়েম কর এবং যাকাত প্রদান কর।"[২৬৮]

মহান আল্লাহ্ অন্যত্র বলেন,

وَمَا أُمِرُوا إِلَّا لِيَعْبُدُوا اللَّهَ مُخْلِصِينَ لَهُ الدِّينَ حُنَفَاءَ وَيُقِيمُوا الصَّلَاةَ وَيُؤْتُوا الزَّكَاةَ وَذَٰلِكَ دِينُ الْقَيِّمَةِ.

"আর তাদেরকে কেবল এই নির্দেশ দেয়া হয়েছিল যে, তারা যেন আল্লাহর ইবাদাত করে। তাঁরই জন্য দীনকে একনিষ্ঠ করে; নামায কায়েম করে এবং যাকাত দেয়; আর এটিই হলো সঠিক দীন।"[২৬৯]

রাসূলুল্লাহ সা. বলেন,

أَنَّ اللَّهَ قَدْ فَرَضَ عَلَيْهِمْ خَمْسَ صَلَوَاتٍ فِي يَوْمِهِمْ وَلَيْلَتِهِمْ.

"আল্লাহ তা'আলা তোমাদের উপর দিনে-রাতে পাঁচ ওয়াক্ত নামায ফরজ করেছেন।"[২৭০]

রাসূলুল্লাহ সা. অন্যত্র বলেন,

'আল্লাহ তাআলা পাঁচ ওয়াক্ত নামায ফরজ করেছেন, যে ব্যক্তি সুন্দর করে অযু করবে, অতঃপর সময়মত তা আদায় করবে এবং তার রুকু ও একাগ্রতা যথাযথ আদায় করবে, আল্লাহর দায়িত্ব হচ্ছে তাকে ক্ষমা করে দেয়া। আর যে এমনটি করবে না, তার ব্যাপারে আল্লাহর ইচ্ছা, হয় তাকে ক্ষমা করে দেবেন; নয় তাকে শাস্তি দেবেন।'

## নামায কাদের উপর ফরজ

নিম্নোক্ত শ্রেণির লোকদের উপর নামায পড়া ফরজ।

### ১. মুসলমান হওয়া

সালাত ছাড়াও অন্যান্য যেকোনো ইবাদাতের ক্ষেত্রেই মুসলমান হওয়া পূর্বশর্ত। মুসলমান বলতে উদ্দেশ্য হলো, যে ব্যক্তি আল্লাহকে রব হিসেবে বিশ্বাস করে এবং মুহাম্মদ সা. কে রাসূল বলে স্বীকৃতি প্রদান করে, আর

---

২৬৮ আল কুর'আন, বাক্বারা, ২ : ১১০

২৬৯ আল কুর'আন, বাইয়িনা, ৯৮ : ০৫

২৭০ সহীহ বুখারী, হাদীস নং : ১৪৯৬

ইসলামকে একমাত্র দীন বলে মনে-প্রাণে মেনে নেয়। অবিশ্বাসীর যাবতীয় ইবাদাত প্রত্যাখ্যাত। অবিশ্বাসীদের কোনো ইবাদাতই আল্লাহর নিকট গ্রহণযোগ্য নয়, যদিও তারা জমিনভর স্বর্ণ কল্যাণকর কাজে ব্যয় করে। আল্লাহ তাআলা বলেন :

وَقَدِمْنَا إِلَىٰ مَا عَمِلُوا مِنْ عَمَلٍ فَجَعَلْنَاهُ هَبَاءً مَنْثُورًا.

"আমি তাদের কৃতকর্মগুলো বিবেচনা করব, অতঃপর সেগুলোকে বিক্ষিপ্ত ধূলি-কণায় পরিণত করব।"[২৭১]

## ২ . প্রাপ্ত বয়স্ক হওয়া

প্রাপ্ত বয়স্ক হওয়া অর্থাৎ ভালোমন্দ বিচারের উপযুক্ত বয়সে উপনীত হওয়া। অবুঝ বা ছোট শিশু, যে নিজের জন্য কোনো রূপ ভালোমন্দ চিহ্নিত করতে সক্ষম নয়, তার উপর সালাত ওয়াজিব নয়। শিশু যখন ভালোমন্দের পার্থক্য করতে পারে এবং সুন্দর ও অসুন্দর চিনতে পারে, তখন বুঝতে হবে যে, সে বিচার-বিশ্লেষণ করার মতো বয়সে পৌঁছে গেছে। সাধারণত সাত বছর বয়সে বাচ্চারা ভালোমন্দ বুঝতে পারে। রাসূলুল্লাহ সা. বলেন :

عَنْ عَمْرِو بْنِ شُعَيْبٍ، عَنْ أَبِيهِ، عَنْ جَدِّهِ، قَالَ: قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: " مُرُوا أَبْنَاءَكُمْ بِالصَّلَاةِ لِسَبْعِ سِنِينَ، وَاضْرِبُوهُمْ عَلَيْهَا لِعَشْرِ سِنِينَ، وَفَرِّقُوا بَيْنَهُمْ فِي الْمَضَاجِعِ.

"তোমর সাত বছর বয়সে তোমাদের বাচ্চাদের সালাতের আদেশ দাও। আর সালাত না পড়লে দশ বছর বয়সে তাদের হালকা মারধর কর। আর তাদের বিছানা আলাদা করে দাও।"[২৭২]

## ৩. বিবেকসম্পন্ন হওয়া

বিবেকসম্পন্ন ব্যক্তিই শরী'আতের বিধানাবলি উপলব্ধি ও গ্রহণ করতে পারে। জ্ঞানহীন ব্যক্তির উপর শরী'আতের কোনো বিধানই ওয়াজিব নয়। রাসূলুল্লাহ সা. বলেন,

---

[২৭১] আল কুর'আন, সূরা আল-ফুরকান, ২৫ : ২৩

[২৭২] মুসনাদে আহমদ, হাদীস নং : ৬৭৫৬

عَنْ عَلِيٍّ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: " رُفِعَ الْقَلَمُ عَنْ ثَلَاثَةٍ: عَنِ النَّائِمِ حَتَّى يَسْتَيْقِظَ، وَعَنِ الصَّبِيِّ حَتَّى يَشِبَّ، وَعَنِ الْمَعْتُوهِ حَتَّى يَعْقِلَ.

"হযরত আলী রা. থেকে বর্ণিত, নিশ্চয় রাসূলুল্লাহ সা. বলেন, তিন ব্যক্তি দায়মুক্ত, (তাদের কোনো গুনাহ লিখা হয় না)। ঘুমন্ত ব্যক্তি ঘুম থেকে জাগ্রত হওয়া পর্যন্ত, পাগল সুস্থ হওয়ার পূর্ব পর্যন্ত এবং ছোট বাচ্চা বড় হওয়ার পূর্ব পর্যন্ত।"[২৭৩]

**নামাযের মর্যাদা**

রাসূলুল্লাহ সা. বলেন, 'সবকিছুর মূল হচ্ছে ইসলাম, ইসলামের স্তম্ভ হচ্ছে নামায।'[২৭৪]

নামায আল্লাহর নিকট সবচেয়ে প্রিয় ও সর্বোত্তম আমল। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেন, 'তোমরা অবিচল থাক, গণনা করো না। তোমরা কাজ করো। মনে রাখবে তোমাদের সর্বোত্তম আমল হলো নামায, আর মুমিন ব্যতীত অন্য কেউ ওযুর যত্ন নেয় না।'[২৭৫]

কিয়ামতের দিন বান্দার সর্বপ্রথম নামাযের হিসাব নেয়া হবে। নবী করিম সা. বলেন, 'কিয়ামতের দিন সর্বপ্রথম বান্দার নামাযের হিসাব হবে। যদি তার নামায ঠিক হয় তবে তার সব আমলই ঠিক হবে। আর তার নামায বিনষ্ট হলে, সব আমলই বিনষ্ট হবে।[২৭৬]

**নামাযের ফযিলত**

নামাযের ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. বলেন, 'পবিত্রতা ঈমানের অর্ধেক আর আলহামদুলিল্লাহ পাল্লাকে সম্পূর্ণ করে, সুবহানাল্লাহ ও আলহামদুলিল্লাহ আসমান ও জমিনের মধ্যবর্তী স্থানকে পূর্ণ করে, নামায নূর, সদকা দলিল ও ধৈর্য হচ্ছে দীপ্তি এবং কুরআন তোমার পক্ষের অথবা বিপক্ষে প্রমাণস্বরূপ।'[২৭৭]

---

[২৭৩] সুনানে তিরমিযী, হাদীস নং : ১৪২৩
[২৭৪] তিরমিযী শরীফ : ৩৫৪১
[২৭৫] ইবনে মাজাহ : ২৭৩
[২৭৬] তিরমিযী শরীফ : ২৭৮
[২৭৭] মুসলিম : ৩২৭

নামায কবিরা গুনাহ ব্যতীত সকল পাপ মোচন করে দেয়। রাসূলুল্লাহ সা. বলেন, 'পাঁচ ওয়াক্ত নামায এবং এক জুমা থেকে অপর জুমা মধ্যবর্তী সময়ে কৃত গুনাহসমূহের কাফ্ফারা। যে পর্যন্ত সে কবিরা গুনাহে লিপ্ত না হয়।'[২৭৮]

তিনি আরো একটি দৃষ্টান্ত দিয়ে বলেন, 'মুসলিম বান্দা যখন আল্লাহর সন্তুষ্টির উদ্দেশ্যে নামায আদায় করে তখন তার গুনাহসমূহ এমনভাবে ঝরে পড়ে, যেমন পড়ে যাচ্ছে এ গাছের পাতাসমূহ।'[২৭৯]

নামাযের গুণগত মানের ভিত্তিতেই পরকালের সফলতা ও জান্নাতের সম্মানিত স্থান নির্ধারিত হবে। আল্লাহ তাআলা বলেন, 'অবশ্যই মুমিনগণ সফল হয়েছে, যারা নিজেদের নামাযে বিনয়াবনত।'[২৮০]

## নামায আল্লাহর নৈকট্য অর্জনের মাধ্যম

নামায আল্লাহ এবং বান্দার মাঝে একটি সুদৃঢ় বন্ধন তৈরি করে। নামাযের মাধ্যমে মুমিনগণ আল্লাহর নৈকট্য অর্জন করে। যেমন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম নৈকট্য অর্জন করেছিলেন মিরাজের মাধ্যমে।

নামায বোরাকস্বরূপ। এর মাধ্যমে বান্দা খুব দ্রুত তার ও আল্লাহর মাঝখানের দূরত্ব অতিক্রম করে। সিজদা আল্লাহর নৈকট্য লাভের সর্ব শেষ স্থান। আল্লাহ তাআলা বলেন, 'সিজদা কর এবং নিকটবর্তী হও।'[২৮১]

রাসূলুল্লাহ সা. আরো বলেন, 'সিজদা অবস্থায় বান্দা আল্লাহর সবচেয়ে নৈকট্য অর্জন করে। সুতরাং সিজদায় তোমরা বেশি বেশি দু'আ কর।'[২৮২]

আনাস রা. বলেন, 'মিরাজের রাতে রাসূলুল্লাহ সা.-এর উপর পঞ্চাশ ওয়াক্ত নামায ফরজ করা হয়। অতঃপর তা কমিয়ে পাঁচ ওয়াক্ত করা হয়। পরে ডেকে বলা হয়, হে মুহাম্মদ, আমার সিদ্ধান্ত পরিবর্তন হয় না। তুমি এ পাঁচ ওয়াক্ত নামাযের বিনিময়ে পঞ্চাশ ওয়াক্ত নামাযের সওয়াব অর্জন করবে।'[২৮৩]

---

[২৭৮] মুসলিম : ৩৪৪
[২৭৯] মুসনাদে আহমদ : ২০৫৭৬
[২৮০] আল কুর'আন, সূরা আল-মুমিন : ০১-০২
[২৮১] আল কুর'আন, সূরা আলাক : ১৯
[২৮২] মুসলিম : ৭৪৪
[২৮৩] আহমদ, নাসাঈ ও তিরমিযী

## মুসলমানদের জীবনে নামাযের প্রভাব

নামায ব্যক্তিকে গুনাহ থেকে হিফাযত করে, বরং গুনাহ এবং ব্যক্তির মাঝখানে প্রতিবন্ধকের ন্যায় কাজ করে। কখনো গুনাহ বা অপরাধ সংঘটিত হয়ে গেলে সঙ্গে সঙ্গে তওবার প্রতি উদ্বুদ্ধ করে। আল্লাহ তাআলা বলেন, 'নিশ্চয় নামায অশ্লীল ও মন্দকাজ থেকে বিরত রাখে। আল্লাহর স্মরণই তো সর্ব শ্রেষ্ঠ।'[২৮৪]

নামায মুমিনের অন্তরে শক্তি সঞ্চার করে। কল্যাণের প্রতি উদ্বুদ্ধ করে। ফলে সে সক্ষম হয় প্রবৃত্তির চাহিদা ও আলস্যকে পরাজিত করতে। আল্লাহ বলেন, 'নিশ্চয় মানুষকে সৃষ্টি করা হয়েছে অস্থির করে। যখন তাকে বিপদ স্পর্শ করে তখন সে হয়ে পড়ে অতিমাত্রায় উৎকণ্ঠিত। আর কল্যাণ যখন তাকে স্পর্শ করে তখন সে হয়ে পড়ে অতিশয় কৃপণ, নামায আদায়কারীগণ ছাড়া। যারা তাদের নামাযের ক্ষেত্রে নিয়মিত।'[২৮৫]

## ব্যক্তির মাঝে নামাযের প্রভাব বিস্তার করার পূর্বশর্ত

ব্যক্তির মাঝে নামাযের প্রভাব বিস্তার করার কয়েকটি পূর্বশর্ত হলো :

১. সময়মতো নামায আদায় করা। আল্লাহ তাআলা বলেন, 'নিশ্চয় নামায মুমিনদের উপর নির্দিষ্ট সময় ফরজ।'[২৮৬] রাসূলুল্লাহ সা.-কে একবার জিজ্ঞাসা করা হয়েছিল, 'কোন আমল আল্লাহর নিকট অধিক প্রিয়? তিনি বলেন, সময়মতো নামায আদায় করা।'[২৮৭]

২. নামায কায়েম করা। অর্থাৎ এর ফরজ, ওয়াজিব ও সুন্নত ঠিক ঠিক আদায় করা। আল্লাহ তাআলা বলেন, 'তোমরা নামায কায়েম কর এবং যাকাত আদায় কর ও রুকুকারীদের সঙ্গে রুকু কর।'[২৮৮] অন্যত্র বলেন, 'সূর্য হেলে পড়ার সময় থেকে রাতের অন্ধকার পর্যন্ত নামায কায়েম কর এবং ফজরের কুর'আন। নিশ্চয় ফজরের কুর'আন (ফেরেশতাদের) উপস্থিতির সময়।'[২৮৯]

---

২৮৪ আল কুর'আন, সূরা আনকাবুত : ৪৫
২৮৫ আল কুর'আন, সূরা মাআরিজ : ১৯-২৩
২৮৬ আল কুর'আন, সূরা নিসা : ১০৩
২৮৭ বুখারি : ৪৯৬
২৮৮ আল কুর'আন, সূরা বাকারা : ৪৩
২৮৯ আল কুর'আন, সূরা ইসরা : ৭৮

৩. নিয়মিত নামায আদায় করা। আল্লাহ তাআলা বলেন, 'যারা তাদের নামাযের ক্ষেত্রে নিয়মিত।'[২৯০]

৪. নামাযের প্রতি যত্নশীল থাকা। আল্লাহ তাআলা বলেন, 'আর যারা নিজেদের নামায হিফাযত করে। তারাই জান্নাতসমূহে সম্মানিত হবে।'[২৯১]

৫. খুশু তথা বিনয়ের সঙ্গে নামায আদায় করা। আল্লাহ তাআলা বলেন, 'অবশ্যই মুমিনগণ সফল হয়েছে। যারা নিজদের নামাযে বিনয়াবনত।'[২৯২]

অতএব প্রতিটি মুসলমানের কর্তব্য প্রত্যেক নামায যথাসময়ে যথাযথ গুরুত্বের সঙ্গে আদায় করা। তবেই আমরা দুনিয়া ও আখিরাতের কল্যাণ লাভ করতে পারব। বাঁচতে পারব উভয় জগতের অকল্যাণ থেকে। আল্লাহ আমাদের সহায় হোন।

**বেনামাযীর শাস্তি**

পবিত্র কুর'আন ও হাদীস অনুসারে বেনামাযীর শাস্তি ভয়াবহ। এমনকি নামাযে অলসতাকারীদেরও শাস্তির ঘোষণা দেয়া হয়েছে। মহান আল্লাহ বলেন,

فَوَيْلٌ لِلْمُصَلِّينَ . الَّذِينَ هُمْ عَنْ صَلَاتِهِمْ سَاهُونَ

"অতএব দুর্ভোগ সেসব নামাযীর, যারা তাদের নামাযের ব্যাপারে বে-খবর: (অলসতা প্রদর্শন করে)।[২৯৩]

কুর'আন ও সহীহ হাদীস অনুসারে, যে ব্যক্তি নামাযের ব্যাপারে অলসতা এবং নামায না পড়ে করে তাকে ১৭ প্রকারের শাস্তি দেয়া হবে। তন্মধ্যে ৬ প্রকার দুনিয়াতে, ৩ প্রকার মৃত্যুর সময়, ৩ প্রকার কবরে এবং ৫ প্রকার কবর থেকে উঠার পর।

**ক. দুনিয়াতে যে ৬ প্রকার শাস্তি হবে**

১. তার জীবনের বরকত ছিনিয়ে নেয়া হবে।

২. তার চেহারা হতে নেক্‌কারদের নূর দূর করে দেয়া হবে।

---

[২৯০] আল কুর'আন, সূরা মাআরিজ : ২৩

[২৯১] আল কুর'আন, সূরা মাআরিজ : ৩৪

[২৯২] আল কুর'আন, সূরা মুমিনুন : ১-২

[২৯৩] আল কুর'আন, সূরা আল মাউন, ১০৭ : ৪-৫

৩. তার নেক কাজের কোনো বদলা দেয়া হবে না।
৪. তার কোন দু'আ কবুল হবে না।
৫. নেক বান্দাদের দু'আর মধ্যে তার কোন হক থাকবে না।
৬. ইসলামের মূল্যবান নিয়ামতসমূহ হইতে বঞ্চিত করা হইবে।

**খ. মৃত্যুর সময় যে ৩ প্রকারের শাস্তি দেয়া হবে**

১. অপদস্থতা ও অপমানের সাথে সে মৃত্যুবরণ করবে।
২. ক্ষুধার্থ অবস্থায় সে মৃত্যুবরণ করবে।
৩. পিপাসিত অবস্থায় সে মৃত্যুবরণ করবে।

**গ. কবরে যে ৩ প্রকারের শাস্তি হবে**

১. কবর তার জন্য সংকীর্ণ হবে।
২. তার কবরে আগুন জ্বালিয়ে দেয়া হবে।
৩. তার কবরে এমন একটি সাপ নিযুক্ত করে দেয়া হবে, যার চক্ষু আগুনের আর নখগুলো হবে লোহার তার প্রত্যেকটি নখ লম্বা হবে একদিনের দূরত্বের পথ। তার আওয়াজ হবে বজ্রের ন্যায় বিকট। ঐ সাপ বেনামাজীকে বলতে থাকবে, আমাকে আমার রব তোর উপর নিযুক্ত করেছেন যাতে ফজরের নামায নষ্ট করার কারণে সূর্যোদয় পর্যন্ত, আসর নামায নষ্ট করার কারণে মাগরিব পর্যন্ত, মাগরিবের নামায নষ্ট করার কারণে ইশা পর্যন্ত আর ইশার নামায নষ্ট করার কারণে ফজর পর্যন্ত তোকে দংশন করতে থাকি। এই সাপ যখনই তাকে একবার দংশন করবে তখনই সে সত্তর হাত মাটির নিচে ঢুকে যাবে (উঠিয়ে আবার দংশন করবে) এভাবে কিয়ামত পর্যন্ত আযাব দিতে থাকবে।

**ঘ. কবর থেকে উঠার পর যে ৫ প্রকার আযাব দেয়া হবে**

১. একজন ফেরেশতা তাকে পা উপরের দিকে এবং মাথা নিচের দিকে অবস্থায় হাশরের মাঠে উঠাইবেন।
২. তার হিসাব খুব কঠিনভাবে নেয়া হবে।
৩. আল্লাহ তাআলা তার উপর রাগান্বিত থাকবেন এবং তার দিকে তাকাবেন না।
৪. তাকে জাহান্নামে ঢুকানো হবে। হাদীসে উল্লেখ আছে, প্রতি ওয়াক্ত নামায না পড়ার জন্য আশি হোকবা দোযখে থাকতে হবে। দুনিয়ার আশি বৎসর সমান এক হোকবা হয়। তাহার আশি হোকবা অর্থৎ এক

ওয়াক্ত নামায কাযা করলে ১৬০০ (এক হাজার ছয়শত) বৎসর দোযখে থাকতে হবে। যাহারা মোটেই নামায পড়ে না এবং নামাযের প্রতি বিশ্বাসও রাখে না তাদের অনন্তকাল দোযখে থাকবে।

৫. চেহারায় পাপের কালিমা লেখা থাকবে। হাদীসে বর্ণিত আছে, কবর থেকে উঠার পর বেনামাযীর চেহারায় তিনটি লাইন লেখা থাকবে।

ক. হে! আল্লাহর হক নষ্টকারী।

খ. হে! আল্লাহর গোস্বায় পতিত ব্যক্তি।

গ. তুই দুনিয়াতে যেমন আল্লাহর হক নষ্ট করেছিস তেমনি আজ আল্লাহর রহমত থেকে নিরাশ হয়ে যা।

## নামাযের আহকামসমূহ

**নামাযের আহকামসমূহ**

**নামাযের আহকাম মোট ৭টি**

**১. শরীর পাক**

শরীর পাক তথা নির্দিষ্ট বিধান অনুযায়ী ওযু দ্বারা পবিত্রতা অর্জন করা। আর *যদি গোসল ফরজ হয়ে থাকে, তাহলে গোসল* করা এবং পানি পাওয়া না গেলে তায়াম্মুম করা। এ সম্পর্কিত কুরআনের বাণী,

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا إِذَا قُمْتُمْ إِلَى الصَّلَاةِ فَاغْسِلُوا وُجُوهَكُمْ وَأَيْدِيَكُمْ إِلَى الْمَرَافِقِ وَامْسَحُوا بِرُءُوسِكُمْ وَأَرْجُلَكُمْ إِلَى الْكَعْبَيْنِ وَإِنْ كُنْتُمْ جُنُبًا فَاطَّهَّرُوا وَإِنْ كُنْتُمْ مَرْضَى أَوْ عَلَى سَفَرٍ أَوْ جَاءَ أَحَدٌ مِنْكُمْ مِنَ الْغَائِطِ أَوْ لَامَسْتُمُ النِّسَاءَ فَلَمْ تَجِدُوا مَاءً فَتَيَمَّمُوا صَعِيدًا طَيِّبًا فَامْسَحُوا بِوُجُوهِكُمْ وَأَيْدِيكُمْ مِنْهُ مَا يُرِيدُ اللَّهُ لِيَجْعَلَ عَلَيْكُمْ مِنْ حَرَجٍ وَلَكِنْ يُرِيدُ لِيُطَهِّرَكُمْ وَلِيُتِمَّ نِعْمَتَهُ عَلَيْكُمْ لَعَلَّكُمْ تَشْكُرُونَ.

"হে মুমিনগণ! যখন তোমরা সালাতে দণ্ডায়মান হতে চাও, তখন তোমাদের মুখ ও কনুই পর্যন্ত হাত ধৌত কর, মাথা মাসেহ কর এবং টাখনু পর্যন্ত পা (ধৌত কর)। আর যদি তোমরা অপবিত্র থাক, তবে ভালোভাবে পবিত্র হও। আর যদি অসুস্থ হও কিংবা সফরে থাক অথবা যদি তোমাদের কেউ পায়খানা থেকে আসে অথবা তোমরা যদি স্ত্রী সহবাস কর, অতঃপর পানি

না পাও, তবে পবিত্র মাটি দ্বারা তায়াম্মুম কর। সুতরাং তোমাদের মুখ ও হাত তা দ্বারা মাসেহ কর। আল্লাহ তোমাদের উপর কোনো সমস্যা সৃষ্টি করতে চান না, বরং তিনি চান তোমাদের পবিত্র করতে এবং তার নিয়ামত তোমাদের উপর পূর্ণ করতে, যাতে তোমরা কৃতজ্ঞতা জ্ঞাপন কর।"[২৯৪]

আব্দুল্লাহ ইব্ন ওমর রা. বর্ণনা করেন, নবী করীম সা. বলেছেন:

لَا تُقْبَلُ صَلَاةٌ بِغَيْرِ طُهُورٍ وَلَا صَدَقَةٌ مِنْ غُلُولٍ.

"পবিত্রতা ব্যতীত সালাত কবুল করা হয় না, এবং খিয়ানতের সদকাও কবুল করা হয় না।"[২৯৫] অতএব, সালাত আরম্ভ করার পূর্বে প্রত্যেক মুসলিমের অবশ্য জরুরি পরিপূর্ণরূপে পবিত্রতা অর্জন করা।

**২. কাপড় পাক**

পোশাক পাক হতে হবে। এ প্রসঙ্গে মহান আল্লাহর বাণী,

وَثِيَابَكَ فَطَهِّرْ

"তুমি তোমার কাপড় পাক কর।"[২৯৬]

**৩. নামাযের জায়গা পাক**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস, একবার এক লোক মসজিদে প্রস্রাব করলে রাসূলুল্লাহ সা. তাকে উদ্দেশ করে বলেন,

«إِنَّ هَذِهِ الْمَسَاجِدَ لَا تَصْلُحُ لِشَيْءٍ مِنْ هَذَا الْبَوْلِ، وَلَا الْقَذَرِ إِنَّمَا هِيَ لِذِكْرِ اللهِ عَزَّ وَجَلَّ، وَالصَّلَاةِ وَقِرَاءَةِ الْقُرْآنِ.

নিশ্চয় মসজিদগুলোতে পেশাব-পায়খানা করা কোনোক্রমেই সঙ্গত নয়, বরং এটি হলো মহান আল্লাহর যিকির, নামায এবং কুর'আন তিলাওয়াতের জায়গা।"[২৯৭]

**৪. সতর ঢাকা**

পুরুষের সতর নাভি হতে হাঁটু পর্যন্ত। আর মেয়েদের ক্ষেত্রে শুধু চেহারা ও দু-হাতের কবজি ছাড়া সবই সতর।

---

[২৯৪] আল কুর'আন, মায়েদাহ ৫ : ৬
[২৯৫] সহীহ বুখারী, হাদিস নং :২২৪
[২৯৬] আল কুর'আন, মুদ্দাস্‌সির ৭৪: ৪
[২৯৭] সহীহ মুসলিম, হাদীস নং : ২৮৫

মহান আল্লাহ বলেন,

يَا بَنِي آدَمَ خُذُوا زِينَتَكُمْ عِنْدَ كُلِّ مَسْجِدٍ

"হে আদম সন্তান! তোমরা প্রত্যেক সালাতের সময় তোমাদের পোশাক-পরিচ্ছদ গ্রহণ কর।"[২৯৮]

### ৫. ক্বিবলামুখী হওয়া

ক্বিবলা বা কাবা শরীফকে সামনে রাখার জন্য যথাসাধ্য চেষ্টা করা একজন নামাযীর উপর ওয়াজিব। কাবা শরীফ যদি সরাসরি সামনে হয়, তবে তাকে অবশ্যই পুরো শরীর দ্বারা কিবলামুখী হতে হবে। আর যদি দূরে হয় তবে ক্বিবলার দিককে সামনে রাখা তার উপর ওয়াজিব। বিভিন্নভাবেই ক্বিবলা চেনা যেতে পারে। সূর্য উদয় হওয়ার দিক, রাত্রের বেলা সূর্য অস্ত যাওয়ার দিক, রাত্রে ধ্রুবতারা দ্বারা, মসজিদের মিহরাব, কম্পাস দ্বারা অথবা কাউকে জিজ্ঞাসা করার দ্বারা। ক্বিবলা নির্ধারণের চেষ্টা করা নামাযীর উপর ওয়াজিব। আল্লাহ তা'আলা বলেন :

قَدْ نَرَى تَقَلُّبَ وَجْهِكَ فِي السَّمَاءِ فَلَنُوَلِّيَنَّكَ قِبْلَةً تَرْضَاهَا فَوَلِّ وَجْهَكَ شَطْرَ الْمَسْجِدِ الْحَرَامِ وَحَيْثُ مَا كُنْتُمْ فَوَلُّوا وُجُوهَكُمْ شَطْرَهُ

"নিশ্চয় আমি আকাশের দিকে তোমার মুখমণ্ডল উত্তোলন অবলোকন করছি। তাই আমি তোমাকে ঐ ক্বিবলামুখীই করব যা তুমি কামনা করছ। অতএব তুমি মাসজিদুল হারামের দিকে তোমার মুখমণ্ডল ফিরিয়ে নাও। এবং তোমরা যেখানেই আছ তোমাদের মুখ সে দিকেই প্রত্যাবর্তিত কর।"[২৯৯]

আবু হুরায়রা রা. থেকে বর্ণিত, ভুল নিয়মে সালাত আদায়কারীর ঘটনায় নবী করীম সা. বলেন:

إِذَا قُمْتَ إِلَى الصَّلَاةِ فَأَسْبِغِ الْوُضُوءَ. ثُمَّ اسْتَقْبِلِ الْقِبْلَةَ.

"যখন তুমি সালাতের জন্য দণ্ডায়মান হও, পরিপূর্ণরূপে ওযু কর, অতঃপর কিবলামুখী হও..." [৩০০]

---

[২৯৮] আল কুর'আন, আ'রাফ, ৭ : ৩১

[২৯৯] আল কুর'আন, বাক্বারা, ২ : ৩১

[৩০০] সহীহ বুখারী, হাদিস নং : ৬২৫১

**৬. ওয়াক্ত মতো নামায পড়া**

দিবারাত্রের মধ্যে পাঁচ ওয়াক্ত সালাতের সময় নির্ধারিত আছে এবং সময়ের শুরু আছে এবং শেষও আছে। তাই ওয়াক্ত মতো নামায পড়তে হবে। নামাযের ওয়াক্তসমূহের বিস্তারিত আলোচনা নিম্নরূপ :

ফজরের ওয়াক্ত : সুবহে সাদেক হতে সূর্যোদয় পর্যন্ত।

যুহরের ওয়াক্ত : সূর্য পশ্চিম আকাশে ঢলা থেকে আরম্ভ করে প্রতিটি বস্তুর ছায়া দ্বিগুণ হওয়া পর্যন্ত।

আসরের ওয়াক্ত: প্রতিটি বস্তুর ছায়া তার সমপরিমাণ হওয়া থেকে আরম্ভ করে দ্বিগুণ হওয়া পর্যন্ত।

মাগরিবের ওয়াক্ত: সূর্যাস্ত থেকে আরম্ভ করে পশ্চিম আকাশের লালিমা অদৃশ্য হওয়া পর্যন্ত।

ইশার ওয়াক্ত : লালিমা অদৃশ্য হওয়ার পর অর্ধরাত্রি পর্যন্ত।

ওয়াক্ত মতো নামায পড়ার আদেশ সম্পর্কিত মহান আল্লাহর বাণী,

إِنَّ الصَّلَاةَ كَانَتْ عَلَى الْمُؤْمِنِينَ كِتَابًا مَوْقُوتًا

"নিশ্চয় সালাত মুমিনদের উপর নির্দিষ্ট সময়ের জন্য নির্ধারিত।"[৩০১]

রাসূলুল্লাহু সা. কর্তৃক নির্ধারিত সময়ে সালাত আদায় করার প্রমাণ : হাদিসে এসেছে-

حَدِيْثُ جِبْرِيْلَ أَنَّهُ أَمَّ النَّبِيَّ صَلَّي اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَوْماً فِي أَوَّلِ وَقْتِ كُلِّ صَلَاةٍ وَيَوْماً فِي آخِرِ وَقْتِ كُلِّ صَلَاةٍ ثُمَّ قَالَ : يَا مُحَمَّدُ الصَّلَاةُ بَيْنَ هٰذَيْنِ الْوَقْتَيْنِ .

জিব্রাঈল আ.-এর হাদীস, তিনি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম-কে প্রথম দিন সালাত পড়ান প্রত্যেক সালাতের শুরু ওয়াক্তে আর পরের দিন সালাত পড়ান প্রত্যেক সালাতের শেষ ওয়াক্তে। তাউপর তিনি বলেন : হে মুহাম্মদ! এ সময়ের মধ্যবর্তী সময়ই হলো সালাতের সময়।[৩০২]

---

৩০১ আল কুর'আন, নিসা, ৪ : ১০৩

৩০২ মুসলিম : ৯৭১

**৭. নামাযের নিয়্যত করা**

নিয়্যত হল, কোনো কাজ করার উদ্দেশ্যে দৃঢ়প্রত্যয়ী হওয়া। আর এ নিয়্যত মুখে উচ্চারণের বাধ্যবাধকতা নেই। নিয়্যতের প্রয়োজনীয়তা সম্পর্কে হাদীসের বাণী,

إِنَّمَا الأَعْمَالُ بِالنِّيَّةِ، وَإِنَّمَا لِامْرِئٍ مَا نَوَى

'বান্দার সমস্ত আমল নিয়্যতের উপর নির্ভরশীল এবং প্রত্যেক মানুষ তার নিয়্যত অনুসারেই তার বিনিময় পাবে।'[৩০৩]

**নামাযের আরকানসমূহ**

**নামাযের আরকান মোট ৬টি**

**১. তাকবীরে তাহ্‌রীমা বলা**

দাঁড়ানো অবস্থায় তাকবীরে তাহরীমা বলা। মুসল্লি আল্লাহ্‌র নৈকট্য অর্জনের জন্য যে নফল অথবা ফরজ সালাত আদায়ের ইচ্ছা করেছে, অন্তরে তার নিয়্যত করবে ও মুখে الله أكبر "আল্লাহু আকবার" বলবে, এবং সিজদার জায়গায় দৃষ্টি রেখে হাতের আঙ্গুলসমূহ মিলিয়ে উভয় হাত কাঁধ অথবা কান পর্যন্ত হাত উঠাবে। কারণ ভুল পদ্ধতিতে সালাত আদায়কারীর হাদিসে নবী করীম সা. বলেছেন,

إِذَا قُمْتَ إِلَى الصَّلَاةِ فَكَبِّرْ.

"যখন তুমি সালাতের জন্য দাঁড়াও, তাকবীর বল।"[৩০৪]

**২. সোজা হয়ে দাঁড়িয়ে নামায পড়া**

মহান আল্লাহ বলেন- وَقُومُوا لِلَّهِ قَانِتِينَ.

"এবং আল্লাহ্‌র জন্য দাঁড়াও বিনীত হয়ে।"[৩০৫]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنْ عِمْرَانَ بْنِ حُصَيْنٍ قَالَ: سَأَلْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ صَلَاةِ الْمَرِيضِ؟ فَقَالَ: صَلِّ قَائِمًا، فَإِنْ لَمْ تَسْتَطِعْ فَقَاعِدًا، فَإِنْ لَمْ تَسْتَطِعْ فَعَلَى جَنْبٍ.

---

[৩০৩] বুখারী : ০১

[৩০৪] সহীহ বুখারী, হাদীস নং : ৭৫৭

[৩০৫] আল কুর'আন, সূরা বাক্বারা, ২ : ২৩৮

"হযরত ইমরান ইবন হুসাইন রা. হতে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সা.-কে অসুস্থ ব্যক্তির নামায সম্পর্কে জিজ্ঞাসা করলাম, রাসূলুল্লাহ সা. বলেন: দাঁড়িয়ে সালাত আদায় কর, যদি না পার তবে বসে সালাত আদায় কর, যদি না পার তবে কাত শুয়ে সালাত আদায় কর।"[৩০৬]

**৩. ক্বিরাত পড়া**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

ثُمَّ اقْرَأْ بِمَا تَيَسَّرَ مَعَكَ مِنَ الْقُرْآنِ

"অতঃপর কুর'আনের যে অংশ তোমার কাছে সহজ মনে হয় সে অংশ তিলাওয়াত কর।"[৩০৭]

**৪. রুকু করা**

মহান আল্লাহ বলেন, وَارْكَعُوا مَعَ الرَّاكِعِينَ

"তোমরা রুকুকারীদের সাথে রুকু কর।"[৩০৮]

ثُمَّ ارْكَعْ حَتَّى تَطْمَئِنَّ رَاكِعًا

"অতঃপর তুমি রুকু কর এবং রুকু অবস্থায় স্থির হও।"[৩০৯]

**৫. দুই সিজদা করা**

মহান আল্লাহর বাণী,

يَٰٓأَيُّهَا ٱلَّذِينَ ءَامَنُوا۟ ٱرْكَعُوا۟ وَٱسْجُدُوا۟ وَٱعْبُدُوا۟ رَبَّكُمْ وَٱفْعَلُوا۟ ٱلْخَيْرَ لَعَلَّكُمْ تُفْلِحُونَ.

"হে মুমিনগণ! তোমরা রুকু কর, সিজদা কর, তোমাদের রবের ইবাদাত কর এবং ভালো কাজ কর, আশা করা যায় তোমরা সফল হতে পারবে।"[৩১০]

ثُمَّ اسْجُدْ حَتَّى تَطْمَئِنَّ سَاجِدًا

"অতঃপর সিজদা কর এবং সিজদা অবস্থায় স্থির হও।"[৩১১]

---

৩০৬ সুনানে তিরমিযী, হাদীস নং : ৩৭২
৩০৭ সহীহ বুখারী, হাদীস নং : ৬২৫১
৩০৮ আল কুর'আন, সূরা বাক্বারা, ২ :৪৩
৩০৯ সহীহ বুখারী, হাদীস নং : ৬২৫১
৩১০ আল কুর'আন, সূরা হাজ্জ, ২ : ৭৭

**৬. শেষ বৈঠক করা**

নামাযের বর্ণনামূলক একটি দীর্ঘ হাদিসের শেষাংশে রাসূলুল্লাহ সা. বলেন,

ثُمَّ اجْلِسْ فَاطْمَئِنَّ جَالِسًا، ثُمَّ قُمْ، فَإِذَا فَعَلْتَ ذَلِكَ فَقَدْ تَمَّتْ صَلَاتُكَ

"অতঃপর বস, এবং ভালোভাবে বসা। এউপর দাঁড়িয়ে যাও (অর্থাৎ নামায শেষ কর।), আর যে এরূপভাবে নামায পড়বে সে তার নামাযকে পরিপূর্ণ করল।"[৩১২]

## নামাযের ওয়াজিবসমূহ

**নামাযের ওয়াজিব মোট ১৪ টি :**

১. আলহামদু সূরা পুরো পড়া ২. আলহামদু সূরার সাথে অন্য সূরা পড়া ৩. রুকু সিজদায় দেরী করা ৪. রুকু হতে সোজা হয়ে দাঁড়ানো ৫. দুই সিজদার মাঝখানে সোজা হয়ে বসা ৬. দুই সিজদার মাঝখানে বসা ৭. উভয় বৈঠকে আত্তাহিয়্যাতু পড়া ৮. ইমামের জন্য ক্বিরাত আস্তে কিংবা জোরে পড়া ৯. বিতরের নামাযে দু'আয়ে কুনুত পড়া ১০. দুই ঈদের নামাযে ছয় ছয় তাকবীর বলা ১১. ফরজ নামাযের প্রথম দুই রাকা'আতে ক্বিরাত পড়া ১২. ফরজগুলির তারতীব ঠিক রাখা ১৩. ওয়াজিবগুলির তারতীব ঠিক রাখা ১৪. আস্‌সালামু আলাইকুম বলে নামায শেষ করা।

## সালাতে যা পাঠ করা সুন্নাত

নামাযে যে সকল সুন্নাত পালন করা হয় সেগুলো হলো :

**১। প্রথম তাকবীর (তাকবীরে তাহরীমার) পর এ দু'আ পাঠ করা সুন্নাত**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ عَائِشَةَ، قَالَتْ: كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا اسْتَفْتَحَ الصَّلَاةَ، قَالَ:

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. যখন নামায শুরু করতেন তখন তিনি বলতেন:

سُبْحَانَكَ اللَّهُمَّ وَبِحَمْدِكَ، وَتَبَارَكَ اسْمُكَ وَتَعَالَى جَدُّكَ، وَلَا إِلَهَ غَيْرُكَ.

---

[৩১১] সহীহ বুখারী, হাদীস নং : ৬২৫১

[৩১২] সুনানে তিরমিযী, হাদীস নং : ৩০২

'হে আল্লাহ! তুমি পাক পবিত্র, সকল প্রশংসা তোমারই জন্য। তোমার নাম মহিমান্বিত, তোমার সত্তা অতি উচ্চ প্রতিষ্ঠিত এবং তুমি ছাড়া ইবাদাতের যোগ্য কোনো উপাস্য নেই'।"[৩১৩]

অথবা আপনি পাঠ করতে পারেন,

حَدَّثَنَا أَبُو هُرَيْرَةَ، قَالَ: كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَسْكُتُ بَيْنَ التَّكْبِيرِ وَبَيْنَ القِرَاءَةِ إِسْكَاتَةً - قَالَ أَحْسِبُهُ قَالَ: هُنَيَّةً فَقُلْتُ: بِأَبِي وَأُمِّي يَا رَسُولَ اللَّهِ، إِسْكَاتُكَ بَيْنَ التَّكْبِيرِ وَالقِرَاءَةِ مَا تَقُولُ؟ قَالَ: "أَقُولُ.

"হযরত আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. তাকবীরে তাহরীমা ও কিরাআতের মাঝে কিছুক্ষণ চুপ করে থাকতেন। আমি বললাম ইয়া রাসূলুল্লাহ সা. আমার মাতা-পিতা আপনার জন্য কুরবানী হোক, তাকবীরে তাহরীমা ও কিরাআতের মাঝে চুপ করে থাকার সময় আপনি কী পাঠ করে থাকেন? তিনি বললেন এ সময় আমি বলি:

: اَللَّهُمَّ بَاعِدْ بَيْنِي وَبَيْنَ خَطَايَايَ، كَمَا بَاعَدْتَ بَيْنَ المَشْرِقِ وَالمَغْرِبِ، اللَّهُمَّ نَقِّنِي مِنَ الخَطَايَا كَمَا يُنَقَّى الثَّوْبُ الأَبْيَضُ مِنَ الدَّنَسِ، اللَّهُمَّ اغْسِلْ خَطَايَايَ بِالْمَاءِ وَالثَّلْجِ وَالبَرَدِ.

'হে আল্লাহ! তুমি আমার এবং আমার গুনাহ খাতাসমূহের মধ্যে এমন ব্যবধান সৃষ্টি করো যেরূপ ব্যবধান সৃষ্টি করেছো পূর্ব ও পশ্চিমের মধ্যে। হে আল্লাহ! তুমি আমাকে পাপ মুক্ত করে এমন পরিষ্কার করে দাও, যেমন সাদা কাপড় ধৌত করলে পরিষ্কার হয়। হে আল্লাহ তুমি আমার পাপসমূহ পানি, বরফ ও শিশির দ্বারা ধৌত করে দাও'।"[৩১৪]

## ২। ছানা পড়া সুন্নাত

عَنْ عَائِشَةَ قَالَتْ: كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، إِذَا اسْتَفْتَحَ الصَّلَاةَ قَالَ:

---

৩১৩ আবু দাউদ, হাদীস নং: ৭৭৬, আত তিরমিযী, হাদীস নং: ৮৯৮ এবং ইবনে মাজাহ, হাদীস নং: ৮০৪।

৩১৪ আল বুখারী, হাদীস নং: ৭৪৪, মুসলিম, হাদীস নং: ৫৯৮।

নেকী লেখা হয় এবং তার জন্য ধ্বংসকারী দশটি পাপ মুছে দেওয়া হয়। তার জন্য দশটি মু'মিন গোলাম আযাদের সাওয়াব দেওয়া হয়।"[৩৯১]

এ সকল দু'আ অবশ্যই হাত দিয়ে গণনা করা উচিত এবং ডান হাতে গণনা করা উচিত, কিন্তু ডান হাতে গণনা করার ব্যাপারে কোনো নির্দিষ্ট দলিল পাওয়া যায়নি।

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عَمْرٍو، قَالَ: رَأَيْتُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَعْقِدُ التَّسْبِيحَ بِيَدِهِ.

"হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সা. কে হাত দিয়ে তাসবীহ গণনা করতে দেখেছি।"[৩৯২]

**৫। একবার পাঠ করার দু'আ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

مُعَاوِيَةَ: أَنَّ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَقُولُ فِي دُبُرِ كُلِّ صَلَاةٍ مَكْتُوبَةٍ:

"হযরত মুয়াবিয়া রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. প্রত্যেক ফরজ নামাযের পর বলতেন:

لاَ إِلَهَ إِلَّا اللَّهُ وَحْدَهُ لاَ شَرِيكَ لَهُ، لَهُ الْمُلْكُ، وَلَهُ الحَمْدُ، وَهُوَ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرٌ، اللَّهُمَّ لاَ مَانِعَ لِمَا أَعْطَيْتَ، وَلاَ مُعْطِيَ لِمَا مَنَعْتَ، وَلاَ يَنْفَعُ ذَا الجَدِّ مِنْكَ الجَدُّ.

আল্লাহ ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই, তিনি এক তাঁর কোনো শরীক নেই, রাজত্ব তাঁরই এবং প্রশংসা মাত্রই তাঁর। তিনি সকল কিছুর উপর ক্ষমতাবান। হে আল্লাহ! তুমি যা প্রদান কর তা বাধা দেয়ার কেউ নেই, আর তুমি যা দেবে না তা দেয়ার মতো কেউই নেই। তোমার গযব

---

[৩৯১] আত তিরমিযী, হাদীস নং: ৩৫৩৪।

[৩৯২] তিরমিযী ৩৪৮৬

হতে কোনো বিত্তশালী বা পদমর্যাদার অধিকারীকে তার ধন-সম্পদ বা পদমর্যাদা রক্ষা করতে পারবে না'।"[৩৯৩]

**একবার পাঠ করার অন্য আরেকটি দু'আ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

كَانَ ابْنُ الزُّبَيْرِ، يَقُولُ: فِي دُبُرِ كُلِّ صَلَاةٍ حِينَ يُسَلِّمُ:

"হযরত ইবনে যুবায়ের রা. প্রত্যেক ফরজ সালাতের পর বলতেন:

**لَا إِلَهَ إِلَّا اللهُ وَحْدَهُ لَا شَرِيكَ لَهُ، لَهُ الْمُلْكُ وَلَهُ الْحَمْدُ وَهُوَ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرٌ، لَا حَوْلَ وَلَا قُوَّةَ إِلَّا بِاللهِ، لَا إِلَهَ إِلَّا اللهُ، وَلَا نَعْبُدُ إِلَّا إِيَّاهُ، لَهُ النِّعْمَةُ وَلَهُ الْفَضْلُ، وَلَهُ الثَّنَاءُ الْحَسَنُ، لَا إِلَهَ إِلَّا اللهُ مُخْلِصِينَ لَهُ الدِّينَ وَلَوْ كَرِهَ الْكَافِرُونَ.**

'আল্লাহ ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই, তিনি এক তাঁর কোনো শরীক নেই, রাজত্ব তাঁরই এবং প্রশংসা মাত্রই তাঁর। তিনি সকল কিছুর উপর ক্ষমতাবান। কোনো পাপ কাজ ও রোগ-শোক, বিপদ-আপদ হতে মুক্তি পাওয়ার কোনো উপায় নেই। আর সৎকাজ করারও ক্ষমতা নেই আল্লাহ ছাড়া। আল্লাহ ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই, আমরা একমাত্র তাঁরই ইবাদাত করি, নিয়ামতসমূহ তাঁরই, অনুগ্রহও তাঁর এবং উত্তম প্রশংসা তাঁরই আল্লাহ ছাড়া কোনো মাবুদ নেই, আমরা তাঁর দেয়া জীবন বিধান একমাত্র তার জন্য একনিষ্ঠভাবে মান্য করি, যদিও কাফিরদের নিকট তা অপ্রীতিকর'।"[৩৯৪]

**একবার পাঠ করার অন্য আরেকটি দু'আ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ مُعَاذِ بْنِ جَبَلٍ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى عَلَيْهِ وَسَلَّمَ أَخَذَ بِيَدِهِ، وَقَالَ: يَا مُعَاذُ لَا تَدَعَنَّ فِي دُبُرِ كُلِّ صَلَاةٍ تَقُولُ:

---

[৩৯৩] আল বুখারী, হাদীস নং: ৮৪৪, মুসলিম, হাদীস নং: ৫৯৩।

[৩৯৪] মুসলিম, হাদীস নং: ৫৯৪।

"হযরত মুয়ায বিন জাবাল রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. আমার হাত ধরলেন এবং বললেন, প্রত্যেক ফরজ নামাযের পর এই দু'আ পড়া ত্যাগ করবে না:

اَللّٰهُمَّ أَعِنِّي عَلَى ذِكْرِكَ، وَشُكْرِكَ، وَحُسْنِ عِبَادَتِكَ.

'হে আল্লাহ! তোমার স্মরণ, শুকরিয়া এবং উত্তম ইবাদাত করার ক্ষেত্রে আমাকে সাহায্য কর।'"[৩৯৫]

**একবার পাঠ করার অন্য আরেকটি দু'আ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عن سَعْدٌ إِنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَتَعَوَّذُ مِنْهُنَّ دُبُرَ الصَّلَاةِ:

"হযরত সাআদ রা. হতে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. প্রত্যেক ফরজ সালাতের পর বলতেন:

اَللّٰهُمَّ إِنِّي أَعُوذُ بِكَ مِنَ الْجُبْنِ، وَأَعُوذُ بِكَ أَنْ أُرَدَّ إِلَى أَرْذَلِ الْعُمُرِ. وَأَعُوذُ بِكَ مِنْ فِتْنَةِ الدُّنْيَا، وَأَعُوذُ بِكَ مِنْ عَذَابِ الْقَبْرِ.

'হে আল্লাহ! আমি তোমার নিকট কাপুরুষতা, আমার জীবনের খারাপ অবস্থায় ফেরত যাওয়া, দুনিয়ার ফিতনা এবং কবরের আযাব থেকে আশ্রয় প্রার্থনা করছি'।"[৩৯৬]

**একবার পাঠ করার অন্য আরেকটি দু'আ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنِ الْبَرَاءِ، قَالَ: كُنَّا إِذَا صَلَّيْنَا خَلْفَ رَسُولِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَحْبَبْنَا أَنْ نَكُونَ عَنْ يَمِينِهِ، يُقْبِلُ عَلَيْنَا بِوَجْهِهِ، قَالَ: فَسَمِعْتُهُ يَقُولُ:

---

[৩৯৫] আবু দাউদ, হাদীস নং: ১৫২২, আন নাসায়ী, হাদীস নং: ১৩০২।

[৩৯৬] আল বুখারী, হাদীস নং: ২৮২২।

"হযরত বারা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমরা যখন রাসূলুল্লাহ সা. এর পেছনে নামায পড়তাম, তখন আমরা তার ডান দিকে থাকতে পছন্দ করতাম, তিনি আমাদের দিকে মুখ করে বসতেন, অতঃপর আমি রাসূলুল্লাহ সা.-কে বলতে শুনলাম:

رَبِّ قِنِي عَذَابَكَ يَوْمَ تَبْعَثُ أَوْ تَجْمَعُ عِبَادَكَ.

'হে আমার রব! ঐ দিনের আযাব থেকে আমাকে রক্ষা করুন, যেই দিন আপনি আপনার বান্দাদের সবাইকে একত্রিত করবেন'।"[৩৯৭]

**৬। নামায শেষে কুর'আনের শেষ তিনটি সূরা পাঠ করা।**

কুর'আনের শেষ তিনটি সূরা হলোঃ সূরা ইখলাস, সূরা ফালাক, সূরা নাস।

**ক. সূরা ইখলাসঃ**

قُلْ هُوَ اللّٰهُ اَحَدٌ. اَللّٰهُ الصَّمَدُ. لَمْ يَلِدْ وَلَمْ يُوْلَدْ. وَلَمْ يَكُنْ لَّهٗ كُفُوًا اَحَدٌ.

"তুমি বল, আল্লাহ এক, আল্লাহ এমন এক সত্তা, যার নিকট সব কিছুই মুখাপেক্ষী, তিনি জন্ম দেননি এবং জন্ম নেননি। আর তাঁর সমকক্ষও কেউ নেই।"[৩৯৮]

**খ. সূরা ফালাক**

قُلْ اَعُوْذُ بِرَبِّ الْفَلَقِ. مِنْ شَرِّ مَا خَلَقَ. وَمِنْ شَرِّ غَاسِقٍ اِذَا وَقَبَ. وَمِنْ شَرِّ النَّفّٰثٰتِ فِى الْعُقَدِ. وَمِنْ شَرِّ حَاسِدٍ اِذَا حَسَدَ.

"বল, আমি আশ্রয় গ্রহণ করছি প্রভাতের পালনকর্তার, তিনি যা সৃষ্টি করেছেন তার অনিষ্ট থেকে। অন্ধকার রাতের অনিষ্ট থেকে যখন তা সমাগত হয়। গ্রন্থিতে ফুৎকার দিয়ে যাদুকারিণীদের অনিষ্ট থেকে এবং হিংসুকের অনিষ্ট থেকে যখন সে হিংসা করে।"[৩৯৯]

---

[৩৯৭] মুসলিম, হাদীস নংঃ ৭০৯।

[৩৯৮] আল কুর'আন ১১২:১-৪।

[৩৯৯] আল কুর'আন ১১৩:১-৫।

**গ. সূরা নাস**

قُلْ اَعُوْذُ بِرَبِّ النَّاسِ ـ مَلِكِ النَّاسِ ـ اِلٰهِ النَّاسِ ـ مِنْ شَرِّ الْوَسْوَاسِ الْخَنَّاسِ ـ اَلَّذِىْ يُوَسْوِسُ فِىْ صُدُوْرِ النَّاسِ ـ مِنَ الْجِنَّةِ وَالنَّاسِ ـ

"বল, আমি আশ্রয় গ্রহণ করছি মানুষের পালনকর্তার, মানুষের অধিপতির, মানুষের মা'বূদের, তার অনিষ্ট থেকে যে কুমন্ত্রণা দেয় ও আত্মগোপন করে, সে কুমন্ত্রণা দেয় মানুষের অন্তরে, জ্বিনদের মধ্য থেকে এবং মানুষের মধ্য থেকে।"[৪০০]

প্রত্যেকটি সূরা ফযর এবং মাগরিবের পর তিনবার পাঠ করা এবং অন্যান্য সালাতের পর একবার করে পাঠ করা সুন্নাত।

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ مُعَاذِ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ خُبَيْبٍ، عَنْ أَبِيهِ: قَالَ:.... مَا أَقُولُ؟ قَالَ: قُلْ هُوَ اللَّهُ أَحَدٌ، وَالْمُعَوِّذَتَيْنِ حِينَ تُمْسِي وَتُصْبِحُ ثَلَاثَ مَرَّاتٍ تَكْفِيكَ مِنْ كُلِّ شَيْءٍ.

"হযরত মুয়ায বিন আব্দুল্লাহ বিন খুবাইব রা. তার পিতা থেকে বর্ণনা করেন,...(আমরা রাসূলুল্লাহ সা. কে জিজ্ঞাসা করলাম) আমরা কী পড়ব? রাসূলুল্লাহ সা. বললেন, তোমরা সকাল-সন্ধ্যায় 'কুল হু আল্লাহু আহাদ' এবং সূরা নাস ও সূরা ফালাক পাঠ করো, কেননা যে এগুলো সকাল-সন্ধ্যায় তিনবার পড়বে তার প্রত্যেক বিপর্যয় থেকে সফলতার জন্য এটুকুই যথেষ্ট হবে।"[৪০১]

**৭। আয়াতুল কুরসী পাঠ করা সুন্নাত**

اَللّٰهُ لَآ اِلٰهَ اِلَّا هُوَ الْحَىُّ الْقَيُّوْمُ لَاتَاْخُذُهٗ سِنَةٌ وَّلَا نَوْمٌ لَهٗ مَا فِى السَّمٰوٰتِ وَمَا فِى الْاَرْضِ مَنْ ذَا الَّذِىْ يَشْفَعُ عِنْدَهٗ اِلَّا بِاِذْنِهٖ يَعْلَمُ مَابَيْنَ اَيْدِيْهِمْ وَمَا خَلْفَهُمْ وَلَا يُحِيْطُوْنَ بِشَىْءٍ مِّنْ عِلْمِهٖ اِلَّا بِمَا شَاءَ وَسِعَ كُرْسِيُّهُ السَّمٰوٰتِ وَالْاَرْضَ وَلَا يَؤُوْدُهٗ حِفْظُهُمَا وَهُوَ الْعَلِىُّ الْعَظِيْمُ .

---

[৪০০] আল কুর'আন ১১৪:১-৬।

[৪০১] আবু দাউদ, হাদীস নং: ৫০৮২ এবং আত তিরমিযী, হাদীস নং: ৩৫৭৫।

"আল্লাহ ছাড়া সত্যিকার কোনো উপাস্য নেই, তিনি চিরঞ্জীব, চিরস্থায়ী, তাঁকে তন্দ্রাও স্পর্শ করতে পারে না এবং নিদ্রাও না। আকাশ ও পৃথিবীতে যা কিছু বিরাজমান সবই তাঁর। কে আছে এমন, যে সুপারিশ করবে তাঁর কাছে তাঁর অনুমতি ছাড়া? পূর্বে এবং পরের সব কিছুই তিনি জানেন। তাঁর জ্ঞানের কোনো কিছুই তারা পরিবেষ্টিত করতে পারে না, কিন্তু যতোটুকু তিনি ইচ্ছা করেন। তাঁর সিংহাসন সমস্ত আকাশ পৃথিবীকে পরিবেষ্টিত করে আছে। আর এ দু'টোর সংরক্ষণ করা তাঁর পক্ষে কঠিন নয়, তিনি সর্বোচ্চ, সর্বাপেক্ষা মহান।"[৪০২]

**৮। সালাতের স্থান পরিবর্তন না করেই এই যিকিরগুলো পাঠ করা সুন্নাত**

উক্ত দু'আগুলো সালাতের স্থান পরিবর্তন না করেই, সালাতের স্থানে বসেই পাঠ করা সুন্নাত। এছাড়াও আরো অনেক যিকির রয়েছে, যা আপনারা দু'আ বা যিকিরের বই থেকে দেখে নিতে পারেন, উক্ত দু'আগুলোর অর্থও আপনারা সেখান থেকে দেখে নিতে পারেন।

**ফরজ নামাযের সালাম ফেরানোর পরে এভাবে আমল করা যেতে পারে–**

১. الله اكبر (আল্লাহ সবচেয়ে বড়) একবার

২. اَسْتَغْفِرُ الله (আমি আল্লাহর কাছে ক্ষমা চাই) তিনবার,

৩. اللهُمَّ أَنْتَ السَّلَامُ وَمِنْكَ السَّلَامُ، تَبَارَكْتَ ذَا الْجَلَالِ وَالْإِكْرَامِ
"হে আল্লাহ! শান্তির উৎস তুমি, তোমার থেকেই আসে শান্তি। হে প্রতাপশালী মহামর্যাদার অধিকারী! তুমি বড়ই বরকতময়, প্রাচুর্যশীল। (মুসলিম, ১/৫৯১)

৩. اَللّٰهُمَّ اَجِرْنِيْ مِنَ النَّارِ (হে আল্লাহ! আমাকে জাহান্নামের শাস্তি থেকে মুক্তি দাও) সাতবার

৪. اَللّٰهُمَّ اِنِّيْ اَسْئَلُكَ رِضَاكَ الْجَنَّةَ (হে আল্লাহ! আমি তোমার কাছে তোমার সন্তুষ্টি ও জান্নাত চাই) আটবার

৫. আয়াতুল কুরসি একবার

৬. سُبْحَانَ الله ৩৩ বার, اَلْحَمْدُ لِلّٰهِ ৩৩ বার, اَللّٰهُ اَكْبَرُ ৩৪ বার।

৭. সূরা ফাতিহা ১ বার

৮. সূরা ইখলাস ১ বার

৯. সূরা ফালাক্ব ১ বার

১০. সূরা নাস ১ বার

১১. ফজর ও মাগরিব নামাযের পরে সূরা ইখলাস, ফালাক্ব ও নাস ৩ বার করে পড়া সুন্নাত।

---

[৪০২] আল কুর'আন: সূরা বাক্বারা ২: ২৫৫।

## এ সকল যিকির পাঠের উপকারিতা ও ফজিলত

প্রত্যেক ফরজ নামাযের পর এ সকল যিকিরসমূহ পড়ার মাঝে বহু উপকার রয়েছে:

**১। ৫০০ সাদকাহ্ লিপিবদ্ধ করা হয়**

একজন মুসলমান যখন প্রত্যেক ফরজ নামাযের পর এ সকল যিকিরসমূহ পড়ে তখন তার আমলনামায় ৫০০ সাদকাহ লিপিবদ্ধ করা হয়। ইমাম নববী রহ. বলেন, একজন মুসলমান এ সকল যিকির পাঠের মাধ্যমে একজন দানকারীর ন্যায় প্রভূত সাওয়াব লাভ করে।

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عنْ أَبِي ذَرٍّ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، أَنَّهُ قَالَ: يُصْبِحُ عَلَى كُلِّ سُلَامَى مِنْ أَحَدِكُمْ صَدَقَةٌ، فَكُلُّ تَسْبِيحَةٍ صَدَقَةٌ، وَكُلُّ تَحْمِيدَةٍ صَدَقَةٌ، وَكُلُّ تَهْلِيلَةٍ صَدَقَةٌ، وَكُلُّ تَكْبِيرَةٍ صَدَقَةٌ..

“হযরত আবু যার রা. থেকে বর্ণিত, তিনি রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, প্রভাতের সালাত তোমাদের প্রত্যেক অঙ্গসমূহের সাদকা, প্রত্যেক তাসবীহ সাদকাহ, প্রত্যেক তাহমীদ সাদকাহ, প্রত্যেক তাহলীল সাদকাহ এবং প্রত্যেক তাকবীর সাদকাহ।”[৪০৩]

**২। ৫০০টি গাছ লাগানোর সাওয়াব লিপিবদ্ধ করা হয়**

একজন মুসলমান যদি দিন-রাত এ সকল যিকির করে তাহলে তার আমলনামায় ৫০০টি গাছ লাগানোর সাওয়াব লিপিবদ্ধ করা হয়।

**৩। জান্নাতে প্রবেশের কোনো বাধা থাকবে না**

যে ব্যক্তি প্রত্যেক নামাযের পর আয়াতুল কুরসী পাঠ করবে তার জান্নাতে প্রবেশের পথে আর কোনো বাধা থাকবে না।

**৪। পাপসমূহ মুছে দেয়া হবে**

যে ব্যক্তি এ সকল যিকির নিয়মিত পড়বে তার পাপসমূহ মুছে দেয়া হবে, সে এমন পবিত্র হবে যেন সে সমুদ্র থেকে গোসল করে এসেছে। এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

---

[৪০৩] মুসলিম শরীফ,, হাদীস নং: ৭২০।

عَنْ أَبِي هُرَيْرَةَ، عَنْ رَسُولِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ سَبَّحَ اللهَ فِي دُبُرِ كُلِّ صَلَاةٍ ثَلَاثًا وَثَلَاثِينَ، وَحَمِدَ اللهَ ثَلَاثًا وَثَلَاثِينَ، وَكَبَّرَ اللهَ ثَلَاثًا وَثَلَاثِينَ، فَتْلِكَ تِسْعَةٌ وَتِسْعُونَ، وَقَالَ: تَمَامَ الْمِائَةِ:

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, যে ব্যক্তি প্রত্যেক নামাযের পর ৩৩ বার পড়বে (সুবহানাল্লাহ) "মহান আল্লাহর পবিত্রতা ঘোষণা করছি", ৩৩ বার পড়বে (আলহামদু লিল্লাহ) "সমস্ত প্রশংসা আল্লাহর জন্য" এবং ৩৩ বার পড়বে (আল্লাহু আকবার) "আল্লাহর সর্বশ্রেষ্ঠ" এ হলো ৯৯ বার এবং একশবার পূর্ণ করার জন্য বলবে:

لَا إِلَهَ إِلَّا اللهُ وَحْدَهُ لَا شَرِيكَ لَهُ، لَهُ الْمُلْكُ وَلَهُ الْحَمْدُ وَهُوَ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرٌ.

(লা ইলাহা ইল্লাল্লাহু ওয়াহ্‌দাহু লা শারীকালাহু লাহুল মূলকু ওয়ালাহুল হামদু ওহুয়া আলা কুল্লি শায়্যিন ক্বাদীর) "আল্লাহ ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই, তিনি এক তাঁর কোনো শরীক নেই, রাজত্ব তাঁরই এবং প্রশংসা মাত্রই তাঁর, তিনি সকল কিছুর উপর ক্ষমতাবান।"

غُفِرَتْ خَطَايَاهُ وَإِنْ كَانَتْ مِثْلَ زَبَدِ الْبَحْرِ.

তার গুনাহসমূহ ক্ষমা করে দেওয়া হবে, যদিও তা সাগরের ফেনার সমান হয়।"[৪০৪]

### ৫। দুনিয়া ও আখিরাতে আল্লাহর রহমত থেকে বঞ্চিত হবে না

যে ব্যক্তি এ সকল যিকিরসমূহ নিয়মিত পড়বে সে দুনিয়া ও আখিরাতে আল্লাহর রহমত থেকে বঞ্চিত হবে না। এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ كَعْبِ بْنِ عُجْرَةَ، عَنْ رَسُولِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مُعَقِّبَاتٌ لَا يَخِيبُ قَائِلُهُنَّ أَوْ فَاعِلُهُنَّ دُبُرَ كُلِّ صَلَاةٍ مَكْتُوبَةٍ، ثَلَاثٌ وَثَلَاثُونَ تَسْبِيحَةً، وَثَلَاثٌ وَثَلَاثُونَ تَحْمِيدَةً، وَأَرْبَعٌ وَثَلَاثُونَ تَكْبِيرَةً.

---

[৪০৪] মুসলিম শরীফ,, হাদীস নং: ৫৯৭।

"হযরত কাব বিন ওযরা রা. থেকে বর্ণিত, তিনি রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, প্রত্যেক ফরজ সালাতের শেষে ৩৩ বার (সুবহানাল্লাহ) "মহান আল্লাহর পবিত্রতা ঘোষণা করছি", ৩৩ বার (আলহামদু লিল্লাহ) "সমস্ত প্রশংসা আল্লাহর জন্য" এবং ৩৪ বার (আল্লাহু আকবার)"আল্লাহ অতি বড়" পাঠকারীর জন্য কোনো ভয় নেই (পরকালীন আযাবের)।"[৪০৫]

**৬। এর মাধ্যমে বান্দার ফরজ নামাযের ভুল-ত্রুটি দূর হয়**

## সালাতুল ফজরের সাথে নির্দিষ্ট সুন্নাত

**১। ফজরের নামাযের সুন্নাত ক্বিরাত**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে

أَنَّ ابْنَ عَبَّاسٍ، أَخْبَرَهُ أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، كَانَ يَقْرَأُ فِي رَكْعَتَي الْفَجْرِ فِي الْأُولَى مِنْهُمَا: {قُولُوا آمَنَّا بِاللهِ وَمَا أُنْزِلَ إِلَيْنَا} [البقرة: ١٣٦] الْآيَةَ الَّتِي فِي الْبَقَرَةِ، وَفِي الْآخِرَةِ مِنْهُمَا: {آمَنَّا بِاللهِ وَاشْهَدْ بِأَنَّا مُسْلِمُونَ} [آل عمران: ٥٢]

"হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ফজরের দু'রাকা'আতের প্রথম রাকাআতে সূরা আল বাক্বারার ১৩৬নং আয়াত এবং দ্বিতীয় রাকা'আতে আলে ইমরানের ৫২নং আয়াত তিলাওয়াত করতেন।"[৪০৬]

প্রথম রাকা'আতে :

قُولُوا آمَنَّا بِاللَّهِ وَمَا أُنزِلَ إِلَيْنَا وَمَا أُنزِلَ إِلَىٰ إِبْرَاهِيمَ وَإِسْمَاعِيلَ وَإِسْحَاقَ وَيَعْقُوبَ وَالْأَسْبَاطِ وَمَا أُوتِيَ مُوسَىٰ وَعِيسَىٰ وَمَا أُوتِيَ النَّبِيُّونَ مِن رَّبِّهِمْ لَا نُفَرِّقُ بَيْنَ أَحَدٍ مِّنْهُمْ وَنَحْنُ لَهُ مُسْلِمُونَ.

"তোমরা বল, আমরা ঈমান এনেছি আল্লাহ্র উপর এবং যা অবতীর্ণ হয়েছে আমাদের প্রতি এবং যা অবতীর্ণ হয়েছে ইব্রাহীম, ইসমাঈল, ইসহাক,

---

[৪০৫] মুসলিম শরীফ,, হাদীস নং: ৫৯৬।

[৪০৬] মুসলিম, হাদীস নং: ৭২৭।

ইয়াকুব এবং তাঁর বংশধরের প্রতি এবং মূসা, ঈসা, অন্যান্য নবীকে পালনকর্তার পক্ষ থেকে যা দান করা হয়েছে, তৎসমুদয়ের উপর। আমরা তাদের মধ্যে পার্থক্য করি না। আমরা তাঁরই আনুগত্যকারী।"[৪০৭]

দ্বিতীয় রাকা'আতে:

فَلَمَّا أَحَسَّ عِيسَىٰ مِنْهُمُ الْكُفْرَ قَالَ مَنْ أَنصَارِي إِلَى اللَّهِ ۖ قَالَ الْحَوَارِيُّونَ نَحْنُ أَنصَارُ اللَّهِ آمَنَّا بِاللَّهِ وَاشْهَدْ بِأَنَّا مُسْلِمُونَ.

"অতঃপর ঈসা আ. যখন বনি ইসরাইলের কুফরী সম্পর্কে উপলব্ধি করতে পারলেন, তখন বললেন, কারা আছে আল্লাহ্‌র পথে আমাকে সাহায্য করবে? সঙ্গী-সাথীরা বললো, আমরা রয়েছি আল্লাহ্‌র পথে সাহায্যকারী। আমরা আল্লাহ্‌র প্রতি ঈমান এনেছি। আর তুমি সাক্ষী থাক যে, আমরা হুকুম কবুল করে নিয়েছি।"[৪০৮]

অথবা, আলে ইমরানের ৬৪নং আয়াত তিলাওয়াত করা।

قُلْ يَا أَهْلَ الْكِتَابِ تَعَالَوْا إِلَىٰ كَلِمَةٍ سَوَاءٍ بَيْنَنَا وَبَيْنَكُمْ أَلَّا نَعْبُدَ إِلَّا اللَّهَ وَلَا نُشْرِكَ بِهِ شَيْئًا وَلَا يَتَّخِذَ بَعْضُنَا بَعْضًا أَرْبَابًا مِّن دُونِ اللَّهِ ۚ فَإِن تَوَلَّوْا فَقُولُوا اشْهَدُوا بِأَنَّا مُسْلِمُونَ.

"বলুন! (হে রাসূলুল্লাহ সা.) হে আহ্‌লে-কিতাবগণ! একটি বিষয়ের দিকে আস, যা আমাদের ও তোমাদের মধ্যে সমান-যে, আমরা আল্লাহ্‌ ছাড়া অন্য কারও ইবাদাত করব না, তাঁর সাথে কোনো শরীক সাব্যস্ত করব না এবং একমাত্র আল্লাহ্‌কে ছাড়া কাউকে পালনকর্তা বানাব না। তাউপর যদি তারা স্বীকার না করে, তাহলে বলে দাও যে, তোমরা সাক্ষী থাকো আমরা তো অনুগত।"[৪০৯]

বিকল্পভাবে,

[৪০৭] আল কুর'আন: সূরা বাক্বারা ২:১৩৬।

[৪০৮] আল কুর'আন: সূরা আলে ইমরান ৩:৫২।

[৪০৯] আল কুর'আন: সূরা আলে ইমরান ৩:৬৪।

عَنْ أَبِي هُرَيْرَةَ، "أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَرَأَ فِي رَكْعَتَيِ الْفَجْرِ: قُلْ يَا أَيُّهَا الْكَافِرُونَ، وَقُلْ هُوَ اللهُ أَحَدٌ".

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ফজরের দু'রাকা'আতের নামাযে সূরা কাফিরূন ও সূরা ইখলাস তিলাওয়াত করতেন।"[৪১০]

প্রথম রাকা'আতে সূরা কা-ফিরূন [৪১১]

এবং দ্বিতীয় রাকা'আতে সূরা ইখলাস পাঠ করা।[৪১২]

**২। ফজরের নামাযের কির'আত দীর্ঘ করা সুন্নাত**

ফজরের দুরাকা'আত ফরজ সালাতে কির'আত ৬০ হতে ১০০ আয়াত পর্যন্ত লম্বা করা সুন্নাত। এ প্রসঙ্গে হাদীসে এসেছে,

قَالَ: سَمِعْتُ أَبَا بَرْزَةَ الْأَسْلَمِيَّ، يَقُولُ: «كَانَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يُؤَخِّرُ الْعِشَاءَ إِلَى ثُلُثِ اللَّيْلِ، وَيَكْرَهُ النَّوْمَ قَبْلَهَا، وَالْحَدِيثَ بَعْدَهَا، وَكَانَ يَقْرَأُ فِي صَلَاةِ الْفَجْرِ مِنَ الْمِائَةِ إِلَى السِّتِّينَ، وَكَانَ يَنْصَرِفُ حِينَ يَعْرِفُ بَعْضُنَا وَجْهَ بَعْضٍ.

"(রাবী সায়য়ার হতে বর্ণিত) তিনি বলেন, আমি আবু বারঝা আল আসলামীকে বলতে শুনেছি যে, রাসূলুল্লাহ সা. ফজরের নামাজে ৬০ হতে ১০০ আয়াত পর্যন্ত পড়তেন। এবং এমন সময় সালাত শেষ করতেন যখন আমরা পরস্পরকে মুখ দেখে চিনতে পারতাম।[৪১৩]

**৩। ফরযের পূর্বে দু'রাকা'আত সংক্ষিপ্তভাবে সালাত আদায় করা সুন্নাত**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে

---

[৪১০] মুসলিম, হাদীস নং: ৭২৬।

[৪১১] আল কুর'আন:১০৯:১-৬।

[৪১২] আল কুর'আন:১১২:১-৪।

[৪১৩] সহীহ মুসলিম, হাদীস নং ৬৪৭।

أَنَّ حَفْصَةَ أُمَّ الْمُؤْمِنِينَ، أَخْبَرَتْهُ أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، كَانَ إِذَا سَكَتَ الْمُؤَذِّنُ مِنَ الْأَذَانِ لِصَلَاةِ الصُّبْحِ، وَبَدَا الصُّبْحُ، رَكَعَ رَكْعَتَيْنِ خَفِيفَتَيْنِ قَبْلَ أَنْ تُقَامَ الصَّلَاةُ.

"উম্মুল মু'মিনীন হযরত হাফসা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, যখন মুয়াযযিন ফজরের আযান দিতো এবং সকাল হওয়া আরম্ভ হতো তখন নবী করীম সা. ফজরের আযান এবং ইক্বামতের মধ্যে সংক্ষিপ্ত দু'রাকা'আত সালাত আদায় করতেন।"[৪১৪]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর অন্য হাদীস-

عَنْ عَائِشَةَ، قَالَتْ: «كَانَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يُصَلِّي رَكْعَتَي الْفَجْرِ إِذَا سَمِعَ الْأَذَانَ، وَيُخَفِّفُهُمَا.

"হযরত আয়িশা (রা) থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. যখন ফজরের আযান শুনতেন তখন দু'রাকা'আত সালাত পড়তেন এবং তা সংক্ষেপ করতেন।[৪১৫]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর অন্য হাদীস-

عَنْ عَائِشَةَ، قَالَتْ: " كَانَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا طَلَعَ الْفَجْرُ صَلَّى رَكْعَتَيْنِ، أَقُولُ: هَلْ يَقْرَأُ فِيهِمَا بِفَاتِحَةِ الْكِتَابِ؟

"হযরত আয়িশা (রা) থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ফজরের সুন্নাতকে তিনি এত সংক্ষেপ করতেন যে, আমি বলতাম তিনি কী এতে সূরা ফাতেহা পড়েছেন?"[৪১৬]

**৪। সুন্নাত সালাতের পর ডান কাতে শুয়ে কিছুক্ষণ বিশ্রাম নেয়া সুন্নাত**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

---

[৪১৪] আল বুখারী, হাদীস নং: ১৬৯, এবং মু সলিম, হাদীস নং: ৭২৩।
[৪১৫] সহীহ মুসলিম শরীফ, প্রাগুক্ত।
[৪১৬] সহীহ মুসলিম শরীফ, প্রাগুক্ত।

عَنْ عَائِشَةَ رضى اللّٰهُ عَنْهَا. قَالَتْ: كَانَ النَّبِيُّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا صَلَّى رَكْعَتَيِ الْفَجْرِ اضْطَجَعَ عَلَى شِقِّهِ الأَيْمَنِ.

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সা. ফজরের দু'রাকআত (সুন্নাত) নামায পড়ার পর ডান কাতে "গা-গড়াগড়ি" দিতেন।"[৪১৭]

**৫। ফজরের দু'রাকা'আত নামাযকে রাসূল সা. খুব গুরুত্ব দিতেন**

ফজরের দু'রাকা'আত নামাযকে রাসূল সা. খুব গুরুত্ব দিতেন এবং তা কখনো ত্যাগ করতেন না। এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ عَائِشَةَ رضى اللّٰهُ عَنْهَا. قَالَتْ: لَمْ يَكُنِ النَّبِيُّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَى شَيْءٍ مِنَ النَّوَافِلِ أَشَدَّ مِنْهُ تَعَاهُدًا عَلَى رَكْعَتَيِ الْفَجْرِ.

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ফজরের দু'রাকা'আত সালাত কঠোরভাবে আদায় করার মত অন্য কোন অতিরিক্ত (সুন্নত সালাত) অধিক কঠোরতা অবলম্বন করেননি।"[৪১৮]

عَنْ عَائِشَةَ. قَالَتْ: رَكْعَتَانِ لَمْ يَكُنْ رَسُولُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ يَدَعُهُمَا سِرًّا وَلاَ عَلاَنِيَةً: رَكْعَتَانِ قَبْلَ صَلاَةِ الصُّبْحِ.

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ (স) গোপনে ও প্রকাশ্যে কখনই ফজরের দু'রাকা'আত সুন্নাতকে ছেড়ে দেননি।"[৪১৯]

**৬। ফজরের দু'রাকা'আত সুন্নাত সালাত দুনিয়ার সবচেয়ে প্রিয় কাজ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ عَائِشَةَ. عَنِ النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ. أَنَّهُ قَالَ فِي شَأْنِ الرَّكْعَتَيْنِ عِنْدَ طُلُوعِ الْفَجْرِ: لَهُمَا أَحَبُّ إِلَيَّ مِنَ الدُّنْيَا جَمِيعًا.

---

[৪১৭] আল বুখারী, হাদীস নং: ১১৬০।
[৪১৮] সহীহ বুখারী, হাদীস নং: ১১৬৯।
[৪১৯] সহীহ বুখারী, হাদীস নং: ৫৯২।

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. ফজরের দু'রাকা'আত সুন্নাতের ব্যাপারে বলেন, এ দু'রাকা'আত সালাত আমার নিকট সমস্ত দুনিয়ার চেয়েও উত্তম।[৪২০]

عَنْ عَائِشَةَ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: رَكْعَتَا الْفَجْرِ خَيْرٌ مِنَ الدُّنْيَا وَمَا فِيهَا.

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন: ফজরের দু'রাকা'আত সুন্নাত সালাত দুনিয়া ও এতে যা কিছু আছে তার চেয়ে উত্তম।"[৪২১]

রাসূলুল্লাহ সা. এর সাধারণ অভ্যাস ছিল তিনি বাড়িতে ফজরের সুন্নাত আদায় করতেন। ফজরের দু'রাকা'আত সুন্নাত পড়ার পর কিছু সময়ের জন্য ডান কাতে বিশ্রাম নেয়ার চেষ্টা করা, এতটুকু সময় যতটুকু সময়ে দু'রাকা'আত নামায পড়া যায়।

### ৭। ফজরের সালাতের পরে বসা

ফজর সালাতের পর বসা সুন্নাতের অন্তর্ভুক্ত। এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ جَابِرِ بْنِ سَمُرَةَ: أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ إِذَا صَلَّى الْفَجْرَ جَلَسَ فِي مُصَلَّاهُ حَتَّى تَطْلُعَ الشَّمْسُ حَسَنًا.

"হযরত জাবির বিন সামুরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, যখন নবী করীম সা. ফজরের সালাত আদায় করতেন, তিনি ঐ স্থানে বসে থাকতেন যতক্ষণ না সূর্য ভালোভাবে উদিত হয়।"[৪২২]

## সালাতুজ যুহরের সাথে নির্দিষ্ট সুন্নাত

### ১। যুহরের সালাতের সুন্নাত ক্বিরাত

"রাসূলুল্লাহ সা. যুহরের প্রথম দু'রাকা'আতে ৩০ আয়াত পড়তেন।"[৪২৩]

যুহরের সালাতের প্রথম রাকা'আতে দীর্ঘ ও দ্বিতীয় রাকা'আতে সংক্ষিপ্ত ক্বিরাত পড়া সুন্নাত।

---

[৪২০] সহীহ মুসলিম, হাদীস নং: ৭২৫।
[৪২১] সহীহ মুসলিম, প্রাগুক্ত।
[৪২২] মুসলিম, হাদীস নং: ৬৭০।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَبْدِ اللَّهِ بْنِ أَبِي قَتَادَةَ عَنْ أَبِيهِ قَالَ كَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَأُ فِي الرَّكْعَتَيْنِ الأُولَيَيْنِ مِنْ صَلاَةِ الظُّهْرِ بِفَاتِحَةِ الْكِتَابِ وَسُورَتَيْنِ يُطَوِّلُ فِي الأُولَى وَيُقَصِّرُ فِي الثَّانِيَةِ وَيُسْمِعُ الآيَةَ أَحْيَانًا.

"হযরত আব্দুল্লাহ বিন আবু কাতাদাহ তাঁর পিতা থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সা. যুহরের সালাতের প্রথম দুই রাকা'আতের প্রথম রাকা'আতে ক্বিরাত দীর্ঘ এবং দ্বিতীয় রাকা'আতে ক্বিরাত সংক্ষিপ্ত পড়তেন। এবং মাঝে মাঝে তার ক্বিরাত শুনা যেত।"[৪২৪]

যুহরের সালাতে রাসূলুল্লাহ সা. কখনো সূরা ত্বা-রিক, বুরূজ, লাইল বা অনুরূপ কোন সূরা পাঠ করতেন।

عَنْ جَابِرِ بْنِ سَمُرَةَ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَقْرَأُ فِي الظُّهْرِ وَالعَصْرِ بِ {السَّمَاءِ وَالطَّارِقِ} وَ{السَّمَاءِ ذَاتِ الْبُرُوْجِ} وَنَحْوِهِمَا مِنَ السُّوَرِ.

"হযরত জাবের বিন সামুরাহ রা. হতে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. সালাতুল যুহর ও আসরের সময় সূরা ত্বা-রিক, সূরা বুরূজ অনুরূপ সূরা পাঠ করতেন।"[৪২৫]

যুহরের সালাতে রাসূলুল্লাহ সা. কখনো লাইল বা অনুরূপ কোনো সূরা পাঠ করতেন।

عَنْ سِمَاكٍ سَمِعَ جَابِرَ بْنَ سَمُرَةَ قَالَ كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا دَحَضَتْ (أَيْ زَالَتْ عَنْ كَبِدِ السَّمَاءِ) اَلشَّمْسُ صَلَّى الظُّهْرَ وَقَرَأَ بِنَحْوِ مِنْ {وَاللَّيْلِ إِذَا يَغْشَى}.

---

[৪২৪] সহীহ মুসলিম, মিশকাতুল মাসাবীহ, হাদীস নং ৮২৯।
[৪২৫] সহীহ বুখারী, হাদীস নং ৭১৫।
[৪২৬] সুনানে আবু দাউদ, হাদীস নং ৮০৫।

"হযরত সাম্মাক রা. হযরত জাবের রা. থেকে শুনে বলেন, রাসূলুল্লাহ সা. যখন সূর্য আকাশে হেলে পড়ে তখন যুহর নামায পড়তেন এবং সূরা লাইল এর মতো সূরা পড়তেন।"[৪২৬]

আবার কখনো সূরা 'ওয়াস-সামা-উন শাক্কাত বা অনুরূপ কোন সূরা পাঠ করতেন।[৪২৭]

সুতরাং বুঝা গেল যুহর নামাযের সুন্নাত ক্বিরাত হলোঃ সূরা ত্বা-রিক, সূরা বুরূজ, সূরা লাইল, সূরা 'ওয়াস-সামা-উন শাক্কাত' ইত্যাদি।

**২। যুহরের পূর্বে নিয়মিত চার রাকা'আত সালাত পড়া সুন্নাত**

عَنْ قَابُوسَ، عَنْ أَبِيهِ قَالَ: أَرْسَلَ أَبِي امْرَأَةً، إِلَى عَائِشَةَ يَسْأَلُهَا، أَيُّ الصَّلَاةِ كَانَتْ أَحَبَّ إِلَى رَسُولِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ يُوَاظِبَ عَلَيْهَا؟ قَالَتْ: " كَانَ يُصَلِّي قَبْلَ الظُّهْرِ أَرْبَعًا يُطِيلُ فِيهِنَّ الْقِيَامَ، وَيُحْسِنُ فِيهِنَّ الرُّكُوعَ، وَالسُّجُودَ.

"কাবুস রহ. তার পিতা থেকে বর্ণনা করেন, 'আমার পিতা আয়িশা রা. এর কাছে একজন মহিলার মাধ্যমে জানার জন্য পাঠালেন যে, রাসূলুল্লাহ সা. নিয়মিত কোন (নফল) সালাত পড়তে পছন্দ করতেন? আয়িশা রা. বলেন, তিনি (রাসূলুল্লাহ সা.) যুহরের (ফরযের) পূর্বে নিয়মিত চার রাকা'আত সালাত পড়া পছন্দ করতেন, যাতে তিনি লম্বা সময় কিয়াম করতেন, রুকু ও সিজদা করতেন অনেক সুন্দর করে।[৪২৮]

অবশ্যই রাসূলুল্লাহ সা. যুহরের পূর্বে চার রাকা'আত সুন্নাত সুরক্ষার সঙ্গে আদায় করতে খুব পছন্দ করতেন। এমন কি যদি কখনো (যুহরের পূর্বে) এ চার রাকা'আত আদায় করতে পারতেন না, তাহলে যুহরের পর তা আদায় করে নিতেন। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ، «أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ إِذَا لَمْ يُصَلِّ أَرْبَعًا قَبْلَ الظُّهْرِ صَلَّاهُنَّ بَعْدَهَا.

---

[৪২৬] সুনানে আবু দাউদ, হাদীস নং: ৮০৬।

[৪২৭] সহীহ ইবনে খুযায়মা, হাদীস নং ৫১১।

[৪২৮] মুসনাদে আহমদ, হাদীস নং: ২৪১৬৪।

"আয়িশা রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. যদি কখনো যুহরের পূর্বে এ ৪ রাকা'আত পড়তে না পারতেন তবে যুহরের পরে তা পড়ে নিতেন।"[৪২৯]

যুহরের ফরজের পূর্বে ও পরে এ চার রাকা'আত সালাতের যথাযথ হিফাজত করা আবশ্যক, তথা সুন্নাতে মুয়াক্কাদা।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. ইরশাদ করেন

عَنْ أُمِّ حَبِيبَةَ، قَالَتْ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: «مَنْ صَلَّى قَبْلَ الظُّهْرِ أَرْبَعًا وَبَعْدَهَا أَرْبَعًا حَرَّمَهُ اللَّهُ عَلَى النَّارِ.

"হযরত উম্মে হাবীবা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন: যে ব্যক্তি যুহরের পূর্বে চার রাকা'আত ও পরে চার রাকা'আত সালাত আদায় করবে আল্লাহ তা'আলা জাহান্নামের আগুন তার উপর হারাম করে দিবেন।"[৪৩০]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. আরো বলেন,

أُمُّ حَبِيبَةَ زَوْجُ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: «مَنْ حَافَظَ عَلَى أَرْبَعِ رَكَعَاتٍ قَبْلَ الظُّهْرِ، وَأَرْبَعٍ بَعْدَهَا حَرُمَ عَلَى النَّارِ.

"হযরত উম্মে হাবীবা রা. (রাসূলুল্লাহ সা. এর স্ত্রী) থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন: যে ব্যক্তি যুহরের আগে ও পরে চার রাকা'আত সালাতের যথাযথ হিফাজত করবে জাহান্নাম তার উপর হারাম হয়ে যাবে।"[৪৩১]

যুহরের পরের চার রাকা'আত পড়তে হবে দুই রাকা'আত করে। দুই রাকা'আত সুন্নাতে মুয়াক্কাদা ও দুই রাকা'আত সুন্নাতে মোস্তাহাব।

---

৪২৯ সহীহ তিরমিযী, হাদীস নং: ৪২৬।
৪৩০ সহীহ তিরমিযী, হাদীস নং: ৪২৭।
৪৩১ সুনানে আবু দাউদ, হাদীস নং: ১২৬৯।

## সালাতুল আসরের সাথে নির্দিষ্ট সুন্নাত

### ১। আসরের সালাতের সুন্নাত ক্বিরাত

আসরের নামাযে রাসূলুল্লাহ সা. ১৫ আয়াত ক্বিরাত পড়তেন। যুহরের প্রথম দু'রাকা'আতে যা পড়তেন আসরের প্রথম দু'রাকা'আতে তার অর্ধেক পড়তেন।

আসরের সালাতে রাসূলুল্লাহ সা. কখনো সূরা ত্বা-রিক, বুরূজ, লাইল বা অনুরূপ কোনো সূরা পাঠ করতেন।[৪৩২] অথবা আসরের সালাতে রাসূলুল্লাহ সা. কখনো সূরা আলা অনুরূপ কোনো সূরা পাঠ করতেন।[৪৩৩]

### ২। আসরের সালাতের আগে ৪ রাকা'আত সুন্নাত সালাত

আল্লাহ ঐ ব্যক্তির উপর দয়া করবেন যে সলাতুল আসরের আগে চার রাকাআত সুন্নাত সালাত আদায় করে।

عَنِ ابْنِ عُمَرَ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: رَحِمَ اللَّهُ امْرَأً صَلَّى قَبْلَ الْعَصْرِ أَرْبَعًا .

"হযরত ইবনে উমর রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন: আল্লাহ ঐ ব্যক্তির উপর রহম করুন যে আসরের (ফরজ) নামাযের আগে চার রাক'আত (নফল) নামায আদায় করে থাকে।"[৪৩৪]

## সালাতুল মাগরিবের সাথে নির্দিষ্ট সুন্নাত

### ১। সালাতুল মাগরিবের সুন্নাত ক্বিরাত

রাসূলুল্লাহ সা. কখনো কখনো মাগরিবের নামায সংক্ষিপ্ত আদায় করতেন। এবং কখনো কখনো তিনি সূরা তুর পাঠ করতেন। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস:

عَنْ مُحَمَّدِ بْنِ جُبَيْرِ بْنِ مُطْعِمٍ عَنْ أَبِيهِ قَالَ سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَرَأَ فِي الْمَغْرِبِ بِالطُّورِ.

---

৪৩২ 'সালাতুল যুহরের সাথে নির্দিষ্ট সুন্নাত' অধ্যায়ের ১ নং পয়েন্টের ২ নং হাদীস দেখুন।

৪৩৩ সহীহ মুসলিম, মিশকাতুল মাসাবীহ, হাদীস নং ৮৩০।

৪৩৪ আবু দাউদ, হাদীস নং: ১২৭১ এবং আত তিরমিযী, হাদীস নং: ৪৩০। ইমাম তিরমিযী একে হাসান বলেছেন এবং ইবনে খুযায়মা একে সহীহ বলেছেন।

"হযরত মুহাম্মদ বিন যুবায়ের বিন মুতয়িম রা. তার পিতা থেকে বর্ণনা করেন, আমি রাসূলুল্লাহ সা.-কে মাগরিবের নামাযে ক্বিরাত হিসেবে সূরা তুর পড়তে দেখেছি।"[৪৩৫]

এছাড়াও রাসূলুল্লাহ সা. মাগরিবের সালাতে সূরা মুরসালাত, সূরা আ'রাফ এবং সূরা তীন পাঠ করেছেন।

সুতরাং বুঝা গেল মাগরিব নামাযের সুন্নাত ক্বিরাত হলো: সূরা তুর, সূরা মুরসালাত, সূরা আ'রাফ, সূরা তীন ইত্যাদি।

**২। মাগরিবের আগের দু'রাকা'আত সুন্নাত সালাত**

হাদীসে এসেছে:

عَنْ عَبْدُ اللَّهِ الْمُزَنِي، عَنِ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: صَلُّوا قَبْلَ صَلاَةِ المَغْرِبِ، قَالَ فِي الثَّالِثَةِ: لِمَنْ شَاءَ، كَرَاهِيَةَ أَنْ يَتَّخِذَهَا النَّاسُ سُنَّةً.

"আবদুল্লাহ বিন মুগাফফাল রা. হতে বর্ণিত, তিনি নবী করীম সা. থেকে বর্ণনা করেন, তিনি বলেছেন, মাগরিবের আগে (নফল) নামায পড়, মাগরিবের আগে (নফল) নামায পড়, (আবশ্যিক হয়ে যাওয়ার আশংকায়) তৃতীয় দফায় বললেন: যে ব্যক্তি তা পড়তে ইচ্ছা করবে।"[৪৩৬]

## সালাতুল ইশার সাথে নির্দিষ্ট সুন্নাত

**১। সালাতুল ইশার সুন্নাত ক্বিরাত**

عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللهِ : أَنَّ مُعَاذَ بْنَ جَبَلٍ رَضِيَ اللهُ عَنْهُ كَانَ يُصَلِّي مَعَ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ ثُمَّ . . . قَالَ يَا مُعَاذُ أَفَتَّانٌ أَنْتَ ثَلاَثًا اِقْرَأْ {وَالشَّمْسِ وَضُحَاهَا} . وَ {سَبِّحِ اسْمَ رَبِّكَ الأَعْلَى} وَنَحْوُهَا .

---

৪৩৫ আল বুখারী, হাদীস নং: ৭৬৫।

৪৩৬ আল বুখারী, হাদীস নং: ১৯৮১ এবং মুসলিম, হাদীস নং: ৭২১।

"হযরত জাবের বিন আব্দুল্লাহ রা. থেকে বর্ণিত, নিশ্চয় মুয়ায বিন জাবাল রা. রাসূলুল্লাহ সা. এর সাথে নামায পড়লেন, অতঃপর রাসূলুল্লাহ সা. (এশার ইমামতিতে লম্বা ক্বিরাত পড়তে নিষেধ করে বলেন) হে মুয়ায! তুমি কী লোকদেরকে ফিতনায় ফেলতে চাও? তুমি যখন ইমামতি করবে (এশার নামাযে) তখন 'আশ্‌শামসি অয়ুহা-হা' 'সাব্বিহিসমা রাব্বিকাল আ'লা' ইত্যাদি পড়বে।"[৪৩৭]

সুতরাং বুঝা গেল এশার নামাযের সুন্নাত ক্বিরাত হলো: সূরা শামস, সূরা আ'লা ইত্যাদি পড়া।

## ২। ইশার সালাত বিলম্বে পড়া সুন্নাত

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، قَالَ: أَخَّرَ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ صَلَاةَ الْعِشَاءِ إِلَى نِصْفِ اللَّيْلِ، ثُمَّ صَلَّى، ثُمَّ قَالَ: قَدْ صَلَّى النَّاسُ وَنَامُوا، أَمَا إِنَّكُمْ فِي صَلَاةٍ مَا انْتَظَرْتُمُوهَا.

"হযরত আনাস বিন মালিক রা. থেকে বর্ণিত, তিনি বলেন: এক রাতে রাসূলুল্লাহ সা.-এর ইশার সালাত রাতের অর্ধেক বা অর্ধেকের নিকটবর্তী সময়ে পড়লেন। অতঃপর তিনি বলেন, মানুষ সালাত পড়ে এবং ঘুমায়। তোমরা যতক্ষণ সালাতের প্রতীক্ষায় থাকবে ততক্ষণ সালাতের মধ্যে রত থাকার মতই রইলে।"[৪৩৮]

বিশেষত দুর্বল, অসুস্থ ও অত্যন্ত প্রয়োজনগ্রস্ত ব্যক্তির কষ্ট না হলে অবশ্যই তিনি তাদেরকে নিয়ে বিলম্বে ইশা পড়তেন। কেননা, ইশার ওয়াক্ত মূলত ঐ সময়ই যে সময়ের কথা নবীজী সা. ইরশাদ করেছেন।

عَنْ عَائِشَةَ، قَالَتْ: أَعْتَمَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ ذَاتَ لَيْلَةٍ حَتَّى ذَهَبَ عَامَّةُ اللَّيْلِ، وَحَتَّى نَامَ أَهْلُ الْمَسْجِدِ، ثُمَّ خَرَجَ فَصَلَّى، فَقَالَ: إِنَّهُ لَوَقْتُهَا لَوْلَا أَنْ أَشُقَّ عَلَى أُمَّتِي.

[৪৩৭] আল বুখারী, হাদীস নং: ৫৭৫৫।
[৪৩৮] সহীহ মুসলিম, হাদীস নং: ৫৭২।

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত, তিনি বলেন: এক রাতে রাসূলুল্লাহ সা. রাতের বিরাট অংশ কাটিয়ে দিলেন। এমনকি রাত গভীর হয়ে গেল। মসজিদের লোকজন ঘুমিয়ে পড়েছে। অতঃপর তিনি বের হলেন, অতঃপর সালাত পড়লেন। এউপর বললেন এটাই হচ্ছে ইশার সময়। যদি উম্মতের জন্য কষ্টকর মনে না করতাম।"[৪৩৯]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর অন্য হাদীস-

عَنْ عَبْدِ اللهِ بْنِ عُمَرَ، قَالَ: مَكَثْنَا ذَاتَ لَيْلَةٍ نَنْتَظِرُ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ لِصَلَاةِ الْعِشَاءِ الْآخِرَةِ، فَخَرَجَ إِلَيْنَا حِينَ ذَهَبَ ثُلُثُ اللَّيْلِ، أَوْ بَعْدَهُ، ..... فَقَالَ حِينَ خَرَجَ: إِنَّكُمْ لَتَنْتَظِرُونَ صَلَاةً مَا يَنْتَظِرُهَا أَهْلُ دِينٍ غَيْرُكُمْ، وَلَوْلَا أَنْ يَثْقُلَ عَلَى أُمَّتِي لَصَلَّيْتُ بِهِمْ هَذِهِ السَّاعَةَ.

"হযরত আব্দুল্লাহ বিন ওমর রা. থেকে বর্ণিত, তিনি বলেন: এক রাতে আমরা রাসূলুল্লাহ সা. কে দেরিতে নামায পড়তে দেখলাম, অতপর যখন তিনি আমাদের নিকট আসলেন তখন রাতের এক-তৃতীয়াংশ অথবা তার চেয়েও বেশি অতিবাহিত হয়েছে. . . .অতঃপর যখন তিনি নামায শেষ করে আমাদের কাছে এলেন, তখন বললেন, নিশ্চয় তোমরা সালাতের জন্য অপেক্ষা কর, তোমাদের ছাড়া অন্য কোনো ধর্মের অনুসারীরা এর জন্য অপেক্ষা করে না। আমার উম্মতের উপর বোঝা না হলে তাদেরকে নিয়ে আমি এ সময়েই সালাত পড়তাম।"[৪৪০]

**৩। ইশার সালাতের পূর্বে 4 রাকা'আত সুন্নাত সালাত**

হাদীসে এসেছে:

عَنْ عَبْدِ اللهِ بْنِ مُغَفَّلٍ، قَالَ: قَالَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: بَيْنَ كُلِّ أَذَانَيْنِ صَلَاةٌ، بَيْنَ كُلِّ أَذَانَيْنِ صَلَاةٌ، ثُمَّ قَالَ فِي الثَّالِثَةِ: لِمَنْ شَاءَ.

---

[৪৩৯] সহীহ মুসলিম, হাদীস নং: ৬৩৮।

[৪৪০] সহীহ মুসলিম, হাদীস নং: ৬৩৯।

"হযরত আব্দুল্লাহ বিন মুগাফ্ফল রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন: প্রত্যেক দুই সালাতের মধ্যে সালাত রয়েছে', প্রত্যেক দুই সালাতের মধ্যে সালাত রয়েছে' তৃতীয়বার বললেন, 'তার জন্য যে ইচ্ছা করে।"[৪৪১]

ইমাম নববী রহ. বলেন, প্রত্যেক দুই সালাতের মাঝে অর্থাৎ আযান ও ইক্বামাতের মাঝে।

## বিতর নামায

ইশা কিংবা তাহাজ্জুদ সালাতের পর রাতের সালাতকে বেজোড় করার জন্য কিছু বেজোড় রাক'আত সালাতের নাম বিতর সালাত। বিতর শব্দের অর্থ বেজোড়। বিভিন্ন সহীহ হাদীস দ্বারা প্রমাণিত যে, এ বিতর সালাত এক, তিন, পাঁচ, সাত কিংবা নয় রাকআত।[৪৪২]

## বিতর নামাযের ওয়াক্ত

ইশার পর থেকেই বিতর নামাযের ওয়াক্ত শুরু হয় এবং সুবহে সাদিকের পূর্ব পর্যন্ত থাকে। কিন্তু রাত দ্বি-প্রহরের পর বিতর নামায আদায় করা উত্তম। যাদের তাহাজ্জুদ নামায আদায় করার অভ্যাস আছে, যদি শেষ রাতে উঠার দৃঢ় বিশ্বাস থাকে, তবে তার বিতর নামায শেষ রাতে আদায় করাই উত্তম। যদি শেষ রাতে ঘুম ভাঙ্গার বিশ্বাস না থাকে, তবে ইশার নামাযের পর ঘুমানোর পূর্বে বিতরের নামায আদায় করে নেয়া উচিত।

## বিতর নামায আদায়ের নিয়ম

তিন রাকা'আত বিশিষ্ট বিতর নামায পড়ার নিয়ম হলো : প্রত্যেক রাকা'আতেই সূরা ফাতিহার সাথে অন্য সূরা মিলাতে হবে। আর জামা'আতে আদায় করলে ক্বিরাত জোরে পাঠ করবে। তৃতীয় রাক'আতে সূরা ফাতিহার সাথে অন্য সূরা মিলানোর পর তাকবীরে তাহরীমার মতো হাত উঠিয়ে আল্লাহু আকবার বলে পুনরায় হাত বেঁধে দু'আ কুনূত পাঠ করে রুকূ-সিজদা করে অন্য নামাযের মত সব কিছু আদায় করে নামায শেষ করবে।[৪৪৩]

---

[৪৪১] আল বুখারী,, হাদীস নং: ৬২৭।

[৪৪২] বুখারী, মুসলিম, মিশকাত ১১১-১১২

[৪৪৩] ইবনে আবি শাইবার বর্ননা অনুযায়ী, হযরত ওমর রা., হযরত আবূ হুরায়রা, হযরত ইবনে মাসউদ রা. প্রমুখ সাহাবী এভাবে বিতর সালাত আদায় করেছেন। দু'আ কুনূত পাঠ করার আরেকটি নিয়ম হলো তৃতীয় রাকআতের  রুকু শেষ করে দাঁড়িয়ে দু'আ কুনূত পড়া, যা বিভিন্ন সহীহ হাদীস দ্বারা প্রমাণিত।

## দু'আ কুনূত

اَللّٰهُمَّ اِنَّا نَسْتَعِيْنُكَ وَنَسْتَغْفِرُكَ وَنُؤْمِنُ بِكَ وَنَتَوَكَّلُ عَلَيْكَ وَنُثْنِىْ عَلَيْكَ الْخَيْرَ. وَنَشْكُرُكَ وَلَانَكْفُرُكَ وَنَخْلَعُ وَنَتْرُكُ مَنْ يَّفْجُرُكَ. اَللّٰهُمَّ اِيَّاكَ نَعْبُدُ وَلَكَ نُصَلِّىْ وَنَسْجُدُ وَاِلَيْكَ نَسْعٰى وَنَحْفِدُ وَنَرْجُوْا رَحْمَتَكَ وَنَخْشٰى عَذَابَكَ اِنَّ عَذَابَكَ بِالْكُفَّارِ مُلْحِق.

"হে আল্লাহ! নিশ্চয় আমরা তোমারই নিকট সাহায্য চাই; তোমার নিকট ক্ষমা প্রার্থনা করছি। তোমার প্রতি ঈমান রেখেছি। তোমার উপর ভরসা করছি এবং তোমার সু-প্রশংসা করছি। আমরা তোমার কৃতজ্ঞতা স্বীকার করছি; এবং তোমার নাফরমানি করব না। আমরা তাদের থেকে দূরে থাকি এবং তাদেরকে পরিত্যাগ করি যারা তোমার অবাধ্য। হে আল্লাহ! আমরা একমাত্র তোমারই বন্দেগী করি, তোমার সন্তুষ্টির জন্যই নামায আদায় করি এবং তোমাকেই সিজদা করি। আমরা তোমারই দিকে দৌড়িয়ে আসছি। আমরা তোমার অনুগ্রহ, তোমার দয়ার প্রতি আশা পোষণ করি এবং তোমার 'আযাবকে ভয় করি। নিশ্চয় তোমার 'আযাব কাফেররা প্রাপ্য।"[৪৪৪]

### ১। বিতর নামাযের সুন্নাত ক্বিরাত

যে ব্যক্তি তিন রাকা'আত বিতর নামায আদায় করবে, তার নিম্নোক্ত পদ্ধতি অনুসরণ করা উচিত। এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ سَعِيدِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ بْنِ أَبْزَى، عَنْ أَبِيهِ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يُوتِرُ بِسَبِّحِ اسْمَ رَبِّكَ الْأَعْلَى، وَقُلْ يَا أَيُّهَا الْكَافِرُونَ، وَقُلْ هُوَ اللَّهُ أَحَدٌ.

"হযরত সাঈদ বিন আব্দুর রহমান বিন আবযা রা. তার পিতা থেকে বর্ণনা করেন, নবী করীম সা. বিতর নামাযে "সাব্বে হিসমা রাব্বিকাল আ'লা (সূরা আ'লা)" ও "কুল ইয়া আইয়্যুহাল কাফিরুন (সূরা কাফিরূন)" এবং "কুলহু আল্লাহু আহাদ (সূরা ইখলাস)" পড়তেন।"[৪৪৫]

---

—

— আন নাসায়ী, হাদীস নং: ১৭৪০।

প্রথম রাকা'আতে **সূরা আ'লা,**

سَبِّحِ اسْمَ رَبِّكَ الْأَعْلَى . الَّذِي خَلَقَ فَسَوَّى . وَالَّذِي قَدَّرَ فَهَدَى . وَالَّذِي أَخْرَجَ الْمَرْعَى . فَجَعَلَهُ غُثَاءً أَحْوَى . سَنُقْرِئُكَ فَلَا تَنْسَى . إِلَّا مَا شَاءَ اللَّهُ إِنَّهُ يَعْلَمُ الْجَهْرَ وَمَا يَخْفَى . وَنُيَسِّرُكَ لِلْيُسْرَى . فَذَكِّرْ إِنْ نَفَعَتِ الذِّكْرَى . سَيَذَّكَّرُ مَنْ يَخْشَى . وَيَتَجَنَّبُهَا الْأَشْقَى . الَّذِي يَصْلَى النَّارَ الْكُبْرَى . ثُمَّ لَا يَمُوتُ فِيهَا وَلَا يَحْيَى . قَدْ أَفْلَحَ مَنْ تَزَكَّى . وَذَكَرَ اسْمَ رَبِّهِ فَصَلَّى . بَلْ تُؤْثِرُونَ الْحَيَاةَ الدُّنْيَا . وَالْآخِرَةُ خَيْرٌ وَأَبْقَى . إِنَّ هَذَا لَفِي الصُّحُفِ الْأُولَى . صُحُفِ إِبْرَاهِيمَ وَمُوسَى .

"আপনি আপনার মহান পালনকর্তার নামের পবিত্রতা বর্ণনা করুন। যিনি সৃষ্টি করেছেন ও সুবিন্যস্ত করেছেন। এবং যিনি সুপরিমিত করেছেন ও পথপ্রদর্শন করেছেন। এবং যিনি তৃণাদি উৎপন্ন করেছেন। অতঃপর করেছেন তাকে কাল আবর্জনা। আমি আপনাকে পাঠ করাতে থাকব, ফলে আপনি ভুলে যাবেন না। আল্লাহ্ যা ইচ্ছা করেন তা ব্যতীত। নিশ্চয় তিনি জানেন প্রকাশ্য ও গোপন বিষয়। আমি আপনার জন্যে সহজ শরীআত সহজতর করে দেবো। উপদেশ ফলপ্রসূ হলে উপদেশ দান করুন। যে ভয় করে, সে উপদেশ গ্রহণ করবে। আর যে হতভাগা, সে তা উপেক্ষা করবে। সে মহা-অগ্নিতে প্রবেশ করবে। অতঃপর সেখানে সে মরবেও না, জীবিতও থাকবে না। নিশ্চয় সাফল্য লাভ করবে সে, যে শুদ্ধ হয়। এবং তার পালনকর্তার নাম স্মরণ করে। অতঃপর নামায আদায় করে। বস্তুত তোমরা পার্থিব জীবনকে অগ্রাধিকার দাও। অথচ পরকালের জীবন উৎকৃষ্ট ও স্থায়ী। এটা লিখিত রয়েছে পূর্ববতী কিতাবসমূহে। ইবরাহীম ও মূসার কিতাবসমূহে।"[৪৪৬]

দ্বিতীয় রাকা'আতে **সূরা কাফিরূন,**

قُلْ يَا أَيُّهَا الْكَافِرُونَ . لَا أَعْبُدُ مَا تَعْبُدُونَ . وَلَا أَنْتُمْ عَابِدُونَ مَا أَعْبُدُ . وَلَا أَنَا عَابِدٌ مَّا عَبَدتُّمْ . وَلَا أَنْتُمْ عَابِدُونَ مَا أَعْبُدُ . لَكُمْ دِينُكُمْ وَلِيَ دِينِ.

---

[৪৪৬] আল কুর'আন:৮৭:১-১৯।

"বলুন, হে কাফিরেরা! আমি ইবাদাত করি না, তোমরা যার ইবাদাত কর। এবং তোমরাও ইবাদাতকারী নও, যার ইবাদাত আমি করি। এবং আমি ইবাদাতকারী নই, যার ইবাদাত তোমরা কর। তোমরা ইবাদাতকারী নও, যার ইবাদাত আমি করি। তোমাদের কর্ম ও কর্মফল তোমাদের জন্যে এবং আমার কর্ম ও কর্মফল আমার জন্যে।"[৪৪৭]

এবং তৃতীয় রাকা'আতে **সূরা ইখলাস**

قُلْ هُوَ اللَّهُ أَحَدٌ. اللَّهُ الصَّمَدُ لَمْ يَلِدْ وَلَمْ يُولَدْ . وَلَمْ يَكُن لَّهُ كُفُوًا أَحَدٌ.

"বলুন, তিনি আল্লাহ্, এক। আল্লাহ্ অমুখাপেক্ষী। তিনি কাউকে জন্ম দেননি এবং কেউ তাকে জন্ম দেয়নি। এবং তার সমতুল্য কেউ নেই।"[৪৪৮]

**২। বিতর সালাতে সালাম ফিরানোর পর পঠিত দু'আ**

বিতর সালাতে সালাম ফিরানোর পর নিম্নোক্ত দু'আ তিনবার বলবে:

سُبْحَانَ الْمَلِكِ الْقُدُّوسِ.

"যিনি মালিক তিনি যাবতীয় অসম্পূর্ণতা থেকে পবিত্র।"

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ أُبَيِّ بْنِ كَعْبٍ، قَالَ: كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا سَلَّمَ فِي الْوِتْرِ، قَالَ: سُبْحَانَ الْمَلِكِ الْقُدُّوسِ.

"হযরত উবাই বিন কা'ব রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. যখন বিতর নামাযের সালাম ফিরাতেন তখন, তিনি বলতেন: 'যিনি মালিক তিনি যাবতীয় অসম্পূর্ণতা থেকে পবিত্র'।"[৪৪৯]

আদ দারাকুতনীর এক বর্ণনায় আছে

তৃতীয়বার সুবহানাল মালিকিল কুদ্দুস বলার পর উঁচু স্বরে বলবে:

رَبُّ الْمَلَائِكَةِ وَالرُّوحِ.

"যিনি ফেরেশতাদের এবং রূহ এর প্রভু।"

---

[৪৪৭] আল কুর'আন:১০৯:১-৬।

[৪৪৮] আল কুর'আন:১১২:১-৪।

[৪৪৯] আবু দাউদ, হাদীস নং: ১৪৩০ এবং আন নাসায়ী, হাদীস নং: ১৭৪০।

# জুমু'আর সালাত ও এর সুন্নাতসমূহ

**১। জুমু'আর সালাতের পরিচয়**

শুক্রবার যুহর নামাযের পরবর্তে জামা'আতে যে বিশেষ নামায পড়া হয়, তাকে সালাতুল জুমু'আ বলা হয়। এ প্রসঙ্গে মহান আল্লাহর বাণী

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا إِذَا نُودِيَ لِلصَّلَاةِ مِن يَوْمِ الْجُمُعَةِ فَاسْعَوْا إِلَى ذِكْرِ اللَّهِ وَذَرُوا الْبَيْعَ ذَٰلِكُمْ خَيْرٌ لَّكُمْ إِن كُنتُمْ تَعْلَمُونَ.

"মুমিনগণ, জুমু'আর দিনে যখন নামাযের আযান দেয়া হয়, তখন তোমরা আল্লাহ্র স্মরণের পানে তাড়াতাড়ি চলে যাও এবং বেচাকেনা বন্ধ কর। এটা তোমাদের জন্যে উত্তম যদি তোমরা বুঝ।"[৪৫০]

**২। জুমু'আর নামাযের জন্য জামা'আত আবশ্যক**

জামা'আত ব্যতীত জুমু'আর নামায পড়া যায় না। আর সর্বনিম্ন চার ব্যক্তি নিয়ে জুমু'আর নামায পড়া যায়। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أُمِّ عَبْدِ اللهِ الدَّوْسِيَة قَالَتْ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ : اَلْجُمُعَةُ وَاجِبَةٌ عَلَى كُلِّ قَرْيَةٍ وَإِنْ لَمْ يَكُنْ فِيْهَا إِلَّا أَرْبَعَةٌ يَعْنِيْ بِالْقُرَى الْمَدَائِنَ.

"হযরত উম্মে আব্দুল্লাহ আদদাওসিয়্যা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, প্রত্যেক গ্রামের অধিবাসীর উপর জুমু'আ ওয়াজিব যদিও সেই গ্রামের মধ্যে চার ব্যক্তি ছাড়া কেউ না থাকে। এখানে গ্রাম বলতে তিনি শহর বুঝিয়েছেন।"[৪৫১]

**৩। যাদের উপর জুমু'আর নামায ফরজ**

জুমু'আর সালাত প্রত্যেক সাবালক জ্ঞানসম্পন্ন পুরুষের জন্য জামা'আত সহকারে ফরজ। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ حَفْصَةَ زَوْجِ النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَّ النَّبِيَّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ رَوَاحُ الْجُمُعَةِ وَاجِبٌ عَلَى كُلِّ مُحْتَلِمٍ.

"হযরত হাফসা রা. (নবী পত্নী) হতে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. বলেন, প্রত্যেক সাবালেকের উপর জুমু'আ ওয়াজিব।"[৪৫২]

---

[৪৫০] আল কুর'আন, সূরা জুমু'আ, ৬২:৯।

[৪৫১] সুনানে দারেকুতনী, হাদীস নং: ১২১১।

[৪৫২] সুনানে নাসায়ী, হাদীস নং ১৩৭০।

**৪। যাদের উপর জুমু'আর নামায ফরজ নয়**

ছয় শ্রেণির লোকের উপর জুমু'আর সালাত ফরজ নয়

১. মহিলা, ২. শিশু, ৩. অসুস্থ ব্যক্তি, ৪. দাস-দাসী

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ طَارِقِ بْنِ شِهَابٍ ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ : " اَلْجُمُعَةُ حَقٌّ وَاجِبٌ عَلَى كُلِّ مُسْلِمٍ فِي جَمَاعَةٍ إِلَّا أَرْبَعَةً : عَبْدٌ مَمْلُوكٌ ، أَوْ اِمْرَأَةٌ ، أَوْ صَبِيٌّ ، أَوْ مَرِيْضٌ.

"হযরত তারেক বিন শিহাব রা. থেকে বর্ণিত, তিনি নবী করীম সা. থেকে বর্ণনা করেন, নবী করীম সা. বলেন, প্রত্যেক মুসলমানের জন্য জুমু'আর সালাত জামা'আতের সাথে ওয়াজিব শুধু চার শ্রেণির লোক ব্যতীত- দাস-দাসী, মহিলা, শিশু ও অসুস্থ ব্যক্তি।"[৪৫৩]

৫. বিভিন্ন কারণবশত মসজিদে যেতে না পারা।

যেমন: শত্রুর ভয়, সম্পদ বিনষ্টের ভয়, সফর ছুটে যাওয়ার ভয়, কাদা, বৃষ্টি, অত্যন্ত শীত, গ্রীষ্মের অতি গরম ইত্যাদি কারণে মসজিদে যেতে না পারলে তার জন্য জুমু'আর নামায পড়া ফরজ নয়।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ اِبْنِ عَبَّاسٍ قَالَ : قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ : مَنْ سَمِعَ الْمُنَادِيْ فَلَمْ يَمْنَعْهُ مِنْ اِتِّبَاعِهِ عُذْرٍ قَالُوْا : وَمَا الْعُذْرُ؟ قَالَ : خَوْفٌ أَوْ مَرَضٌ لَمْ تُقْبَلْ مِنْهُ الصَّلَاةُ الَّتِيْ صَلَّى.

"হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যে ব্যক্তি মুআয্যিনের আযান শুনে এবং কোনো ওজর তাকে জামা'আতে উপস্থিত হতে বাধা না দেয়। 'আমরা বললাম ওজর কী? রাসূলুল্লাহ সা. বললেন, ভয় এবং অসুস্থতা।' তাহলে সে যে নামায পড়ে তা কবুল হয় না।"[৪৫৪]

---

[৪৫৩] সুনানে আবু দাউদ, হাদীস নং: ১০৬৭।

[৪৫৪] সুনানে আবু দাউদ, হাদীস নং: ৫৫১।

৬. মুসাফির ব্যক্তির উপর জুমু'আ ফরজ নয়।

"মহানবী সা. জুমু'আর দিন সফরে থাকলে, জুমু'আর নামায না পড়ে যুহরের নামায পড়তেন। রাসূলুল্লাহ সা. বিদায় হজ্জের সময় আরাফাতের সময় জুমু'আর নামায না পড়ে যুহরের নামায পড়েছেন।"

**৫। জুমু'আর সালাতের সুন্নাত ক্বিরাত**

জুমু'আর সালাতের সুন্নাত ক্বিরাত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنِ النُّعْمَانِ بْنِ بَشِيْرٍ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَقْرَأُ فِيْ الْعِيْدَيْنِ وَيَوْمَ الْجُمُعَةِ بِ (سَبِّحِ اسْمَ رَبِّكَ الْاَعْلٰى) وَ (هَلْ أَتَاكَ حَدِيْثُ الْغَاشِيَةِ.)

"হযরত নুমান বিন বশীর রা. থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সা. দুই ঈদ ও জুমু'আর নামাযে 'সাব্বিহিসমী রাব্বিকাল আ'লা' ও 'হাল আতাকা হাদীসুল গাসীয়্যাহ' পড়তেন'।"[৪৫৫]

عَنْ اِبْنِ أَبِيْ رَافِعٍ قَالَ : صَلَّى بِنَا أَبُوْ هُرَيْرَةَ يَوْمَ الْجُمُعَةِ فَقَرَأَ بِسُوْرَةِ الْجُمُعَةِ وَفِي الرَّكْعَةِ الْاٰخِرَةِ (إِذَا جَاءَكَ الْمُنَافِقُوْنَ)

"হযরত ইবনে আবু রাফে রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমাদের সাথে আবু হুরাইরা রা. জুমু'আর নামায পড়লেন এবং শেষ রাকা'আতে 'ইযা যাআকাল মুনাফিকুন' পড়লেন।"[৪৫৬]

عَنْ سَمُرَةَ بْنِ جُنْدُبٍ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَقْرَأُ فِيْ صَلَاةِ الْجُمُعَةِ (سَبِّحِ اسْمَ رَبِّكَ الْاَعْلٰى) وَ (هَلْ أَتَاكَ حَدِيْثُ الْغَاشِيَةِ)

"হযরত সামুরা বিন জুনদুব রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. জুমু'আর নামাযে 'সাব্বিহিসমী রাব্বিকাল আ'লা' ও 'হাল আতাকা হাদীসুল গাসীয়্যাহ' পড়তেন'।"[৪৫৭]

---

[৪৫৫] সুনানে আবু দাউদ, হাদীস নং: ১১২২।

[৪৫৬] সুনানে আবু দাউদ, হাদীস নং: ১১২৩।

[৪৫৭] সুনানে আবু দাউদ, হাদীস নং: ১১২৫।

**৬। জুমু'আর নামাযের আগের সুন্নাত নামায**

'তাহিয়্যাতুল মসজিদ' নামায হিসেবে দু'রাকা'আত নামায পড়া সুন্নাত এবং তাসবীহ তাহলীল পাঠ করা।

عَنْ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ يَقُولُ دَخَلَ رَجُلٌ الْمَسْجِدَ وَرَسُولُ اللَّهِ صلى الله عليه وسلم يَخْطُبُ يَوْمَ الْجُمُعَةِ فَقَالَ « أَصَلَّيْتَ ». قَالَ لاَ. قَالَ قُمْ فَصَلِّ الرَّكْعَتَيْنِ.

"হযরত জাবের বিন আব্দুল্লাহ রা. থেকে বর্ণিত, তিনি বলেন, এক ব্যক্তি মসজিদে প্রবেশ করলো এমন সময় রাসূলুল্লাহ সা. জুমু'আর খুতবা দিচ্ছিলেন, রাসূলুল্লাহ সা. বললেন, তুমি কী নামায পড়েছো? সে বললো না, রাসূলুল্লাহ সা. বললেন, দাঁড়াও এবং দু'রাকা'আত নামায পড়।"[৪৫৮]

**৭। জুমু'আর নামাযের পরের সুন্নাত নামায**

জুমু'আর পর ফরজ নামাযের জায়গা থেকে একটু সরে গিয়ে বা কারো সাথে কথা বলার পরে ৪ রাকা'আত নামায সুন্নাতে মুয়াক্কাদা পড়তে হয়। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صلى الله عليه وسلم : مَنْ كَانَ مِنْكُمْ مُصَلِّيًا بَعْدَ الْجُمُعَةِ فَلْيُصَلِّ أَرْبَعًا.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি জুমু'আর নামাযের পর নামায পড়ে, সে যেন চার রাকা'আত নামায পড়ে।"[৪৫৯]

**৮। শুধু জুমু'আর রাত্রিকেই নফল নামাযের জন্য নির্দিষ্ট করা নিষেধ**

عَنْ أَبِي هُرَيْرَةَ رضى اللهُ عَنْهُ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: لَا تَخْتَصُّوا لَيْلَةَ الْجُمُعَةِ بِقِيَامٍ مِنْ بَيْنِ اللَّيَالِي.

"হযরত আবু হুরাইরা রা. নবী করীম সা. থেকে বর্ণনা করেন, নবী করীম সা. বলেছেন, তোমরা অন্যান্য রাত্রসমূহের মধ্যে শুধু জুমু'আর রাত্রিকে ক্বিয়াম (ক্বিয়ামুল লাইল) এর জন্য বিশেষভাবে নির্দিষ্ট করো না।"[৪৬০]

---

[৪৫৮] সহীহ মুসলিম, হাদীস নং: ২০৫৭।

[৪৫৯] সহীহ মুসলিম, হাদীস নং: ২০৭৫।

## জুমু'আর দিনের সুন্নাত কাজসমূহ

জুমু'আর দিনের সুন্নাত কাজসমুহ হলো

### ১. গোসল করা

জুমু'আর দিনে প্রত্যেক প্রাপ্তবয়স্ক মুসলমানের উপর গোসল করা সুন্নাত। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস,

عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا: أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: إِذَا جَاءَ أَحَدُكُمُ الجُمُعَةَ، فَلْيَغْتَسِلْ.

"হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যখন তোমাদের কেউ জুমু'আর নামায পড়তে আসে, তখন সে যেন (মসজিদে আসার পূর্বে) গোসল করে নেয়।"[৪৬১]

মহানবী সা. অন্যত্র বলেন,

عَنْ أَبِي سَعِيدٍ الخُدْرِيِّ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: الغُسْلُ يَوْمَ الجُمُعَةِ وَاجِبٌ عَلَى كُلِّ مُحْتَلِمٍ.

"হযরত আবু সাঈদ খুদরী রা. নবী করীম সা. থেকে বর্ণনা করেন, নবী করীম সা. বলেন, জুমু'আর দিন প্রত্যেক প্রাপ্তবয়স্ক মুসলমানের উপর গোসল করা কর্তব্য।"[৪৬২]

### ২. পরিষ্কার-পরিচ্ছন্ন কাপড় পরিধান করা

এ প্রসঙ্গে হাদীসে এসেছে,

عَنْ أَبِي سَعِيدٍ وَأَبِي هُرَيْرَةَ قَالَا: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: مَن اغْتَسَلَ يَوْمَ الْجُمُعَةِ وَلَبِسَ مِنْ أَحْسَنِ ثِيَابِهِ.....كَانَتْ كَفَّارَةً لِمَا بَيْنَهَا وَبَيْنَ جُمُعَتِهِ الَّتِي قَبْلَهَا.

---

[৪৬০] মুসলিম শরীফ;, হাদীস নং: ১১৪৪। (তবে কারো নিয়মিত নামাযের মাঝে জুমু'আর দিন পড়লে তাতে অসুবিধা নেই)

[৪৬১] সহীহ বুখারী, হাদিস নং : ৮৭৭।

[৪৬২] সহীহ বুখারী, হাদিস নং : ৮৫৮।

"হযরত আবু সাঈদ খুদরী ও হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সা. বলেন, যে ব্যক্তি জুমু'আর দিন গোসর করবে এবং উত্তম (পরিষ্কার-পরিচ্ছন্ন) কাপড় পরিধান করবে.....আর এটা তার জন্য এই জুমু'আ ও অন্য জুমু'আর মধ্যবর্তী কাফ্ফারাস্বরূপ।"[৪৬৩]

أَبِي سَعِيدٍ قَالَ: أَشْهَدُ عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: الغُسْلُ يَوْمَ الجُمُعَةِ وَاجِبٌ عَلَى كُلِّ مُحْتَلِمٍ، وَأَنْ يَسْتَنَّ.

"আবু সাঈদ খুদরী রা. সাক্ষ্য দিয়ে বলেন যে, রাসূলুল্লাহ সা. বলেছেন, জুমু'আর দিন প্রত্যেক প্রাপ্তবয়স্ক মুসলমানের উপর গোসল করা কর্তব্য এবং সে (পরিষ্কার) কাপড় পরিধান করবে।"[৪৬৪]

**৩. আতর অথবা খোশবু ব্যবহার করা**

**৪. মিসওয়াক করা**

জুমু'আর দিন খোশবু ব্যবহার ও মিসওয়াক করা সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস,

عَمْرُو بْنُ سُلَيْمٍ الأَنْصَارِيُّ، قَالَ: أَشْهَدُ عَلَى أَبِي سَعِيدٍ قَالَ: أَشْهَدُ عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: «الغُسْلُ يَوْمَ الجُمُعَةِ وَاجِبٌ عَلَى كُلِّ مُحْتَلِمٍ، وَأَنْ يَسْتَنَّ، وَأَنْ يَمَسَّ طِيبًا إِنْ وَجَدَ.

"হযরত আমর ইবনে সুলাইম রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আবু সাঈদ খুদরী রা. বলেছেন, আমি এই মর্মে সাক্ষ্য প্রদান করছি যে, রাসূলুল্লাহ সা. বলেছেন, জুমু'আর দিন প্রত্যেক বালেগের জন্য গোসল করা জরুরি। এবং মিসওয়াক করবে এবং সুগন্ধি পাওয়া গেলে তা ব্যবহার করবে।"[৪৬৫]

**৫. জুমু'আর আযানের পর কোনো ধরনের কেনা-বেচা না করা**

মহান আল্লাহর বাণীঃ

---

সুনানে আবু দাউদ, হাদীস নং : ৩৪৩।
সহীহ বুখারী, হাদীস নং : ৮৮০।
সহীহ বুখারী, হাদিস নং : ৮৮০।

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا إِذَا نُودِيَ لِلصَّلَاةِ مِنْ يَوْمِ الْجُمُعَةِ فَاسْعَوْا إِلَى ذِكْرِ اللَّهِ وَذَرُوا الْبَيْعَ ذَلِكُمْ خَيْرٌ لَكُمْ إِنْ كُنْتُمْ تَعْلَمُونَ.

"হে মুমিনগণ, যখন জুমু'আর দিনে সালাতের জন্য আহ্বান করা হয়, তখন তোমরা আল্লাহর স্মরণের দিকে ধাবিত হও। আর বেচা-কেনা বর্জন কর। এটাই তোমাদের জন্য সর্বোত্তম, যদি তোমরা জানতে।"[৪৬৬]

**৬. জুমু'আর দিনে আগে আগে মসজিদে যাওয়া**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে,

عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ: أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنِ اغْتَسَلَ يَوْمَ الجُمُعَةِ غُسْلَ الجَنَابَةِ ثُمَّ رَاحَ، فَكَأَنَّمَا قَرَّبَ بَدَنَةً، وَمَنْ رَاحَ فِي السَّاعَةِ الثَّانِيَةِ، فَكَأَنَّمَا قَرَّبَ بَقَرَةً، وَمَنْ رَاحَ فِي السَّاعَةِ الثَّالِثَةِ، فَكَأَنَّمَا قَرَّبَ كَبْشًا أَقْرَنَ، وَمَنْ رَاحَ فِي السَّاعَةِ الرَّابِعَةِ، فَكَأَنَّمَا قَرَّبَ دَجَاجَةً، وَمَنْ رَاحَ فِي السَّاعَةِ الخَامِسَةِ، فَكَأَنَّمَا قَرَّبَ بَيْضَةً، فَإِذَا خَرَجَ الإِمَامُ حَضَرَتِ المَلَائِكَةُ يَسْتَمِعُونَ الذِّكْرَ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. বলেন, যে ব্যক্তি জুমু'আর দিন জানাবাত (ফরজ) গোসলের ন্যায় গোসল করে মসজিদে যায় (সকলের আগে) সে যেন একটি উট কুরবানী করল। তাউপর দ্বিতীয় পর্যায়ে যে ব্যক্তি যায়, সে যেন একটি গরু কুরবানী করল। তৃতীয় পর্যায়ে যে যায় সে যেন একটি মেষ কুরবানী করল। চতুর্থ পর্যায়ে যে যায় সে যেন একটি মুরগি দান করল। আর যে ব্যক্তি পঞ্চম পর্যায়ে যায় সে যেন একটি ডিম দান করল। এভাবে লিখতে থাকেন আর যখন ইমাম সাহেব খুৎবা দেওয়ার উদ্দেশ্যে বের হন তখন ফেরেশতাগণ তাদের খাতা গুটিয়ে খুৎবা শুনতে শুরু করেন।"[৪৬৭]

---

[৪৬৬] আল-কুর'আন, সূরা জুমআ ৬২:০৯।

[৪৬৭] সহীহ বুখারী, হাদিস নং : ৮৮১।

### ৭. হেঁটে মসজিদে যাওয়া

এ সম্পর্কে হাদীসে এসেছে,

أَوْسُ بْنُ أَوْسٍ الثَّقَفِيُّ سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ: مَنْ غَسَّلَ يَوْمَ الْجُمُعَةِ وَاغْتَسَلَ، ثُمَّ بَكَّرَ وَابْتَكَرَ، وَمَشَى وَلَمْ يَرْكَبْ، وَدَنَا مِنَ الْإِمَامِ فَاسْتَمَعَ وَلَمْ يَلْغُ كَانَ لَهُ بِكُلِّ خُطْوَةٍ عَمَلُ سَنَةٍ أَجْرُ صِيَامِهَا وَقِيَامِهَا.

"হযরত আওস ইবনে আওস থেকে বর্ণিত, আমি রাসূলুল্লাহ সা. কে বলতে শুনেছি, যে ব্যক্তি জুমু'আর দিন নিজের স্ত্রীকে গোসল করায় এবং সে নিজেও গোসল করে। আর সে সকলের আগে পায়ে হেঁটে মসজিদে যায় এবং সে কোনো বাহনে চড়ে না এবং ইমামের কাছে এসে ইমামের খুৎবা শুনে। কিন্তু আজে-বাজে কথা বলে না। তাহলে তার জন্য প্রত্যেক পদক্ষেপের বিনিময়ে এক বৎসরের রোযা ও সালাতের নেকী হবে।"[৪৬৮]

### ৮. সূরা কাহাফ পাঠ করা

وَعَنْ أَبِي سَعِيدٍ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: من قَرَأَ سُورَةَ الْكَهْف فِي يَوْم الْجُمُعَة أَضَاء لَهُ النُّور مَا بَيْنَ الْجُمُعَتَيْنِ.

"হযরত আবু সাঈদ খুদরী রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই নবী করীম সা. বলেন, যে ব্যক্তি জুমু'আর দিন সূরা কাহাফ তিলাওয়াত করবে তার জন্য দুই জুমু'আর মধ্যবর্তী সময়ে নূর বর্ষিত হতে থাকবে।"[৪৬৯]

### ৯. বেশি বেশি দুরূদ পাঠ করা

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَوْسِ بْنِ أَوْسٍ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: إِنَّ مِنْ أَفْضَلِ أَيَّامِكُمْ يَوْمَ الْجُمُعَةِ، فِيهِ خُلِقَ آدَمُ، وَفِيهِ قُبِضَ، وَفِيهِ

---

[৪৬৮] সুনানে আবু দাউদ, হাদিস নং : ৩৪৫।

[৪৬৯] বায়হাকী শরীফ, মেশকাতুর মাসাবীহ, হাদীস নং : ২১৭৫

### ১৪। নামাযে দু'আ করা অবস্থায় আকাশের দিকে তাকানো নিষিদ্ধ

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ أَبِي هُرَيْرَةَ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: لَيَنْتَهِيَنَّ أَقْوَامٌ عَنْ رَفْعِهِمْ أَبْصَارَهُمْ عِنْدَ الدُّعَاءِ فِي الصَّلَاةِ إِلَى السَّمَاءِ، أَوْ لَتُخْطَفَنَّ أَبْصَارُهُمْ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, নামাযে দু'রাকা'আত অবস্থায় আকাশের দিকে চক্ষু তুলতে জাতিকে অবশ্যই নিষেধ করা হয়েছে। কেননা, এতে তাদের দৃষ্টিশক্তি উঠিয়ে নেয়া হবে।"[৫৩১]

### ১৫। মল-মূত্রের বেগ অথবা ক্ষুধার জ্বালা রেখে নামায পড়া নিষিদ্ধ

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ عَائِشَةَ رضى اللهُ عَنْهَ قَالَ: إِنِّي سَمِعْتُ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ: لَا صَلَاةَ بِحَضْرَةِ الطَّعَامِ، وَلَا هُوَ يُدَافِعُهُ الْأَخْبَثَانِ.

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত, তিনি বলেন: আমি রাসূলুল্লাহ সা. কে বলতে শুনেছি: খাবার উপস্থিত (ক্ষুধা থাকাবস্থায়) এবং মল-মূত্রের বেগ রেখে নামায পড়লে, সে নামায আদায় হবে না।"[৫৩২]

### ১৬। নামাযে কাতার সোজা না করে নামায পড়া নিষিদ্ধ

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ أَبِي مَسْعُودٍ، قَالَ: كَانَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَمْسَحُ مَنَاكِبَنَا فِي الصَّلَاةِ، وَيَقُولُ: اسْتَوُوا، وَلَا تَخْتَلِفُوا، فَتَخْتَلِفَ قُلُوبُكُمْ.

"হযরত আবু মাসউদ রা. থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সা. নামাযে দাঁড়ানোর সময় আমাদের কাঁধগুলো স্পর্শ করে বলতেন: তোমরা সবাই নামাযের কাতারে একদম সোজা হয়ে দাঁড়াও। একে অপরের থেকে বিচ্ছিন্ন হয়ে

---

[৫৩১] মুসলিম শরীফ ; হাদীস নং:৭১০।

[৫৩২] মুসলিম শরীফ ; হাদীস নং:৪২৯।

[৫৩৩] মুসলিম শরীফ ; হাদীস নং:৫৬০।

কখনো দাঁড়িও না, তা হলে তোমাদের অন্তরগুলোর মাঝে বিচ্ছিন্নতা সৃষ্টি হবে।"[৫৩৩]

**১৭। ইমাম সাহেবের পূর্বেই কোনো রুকন আদায় করা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ أَنَسٍ، قَالَ: صَلَّى بِنَا رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ ذَاتَ يَوْمٍ فَلَمَّا قَضَى الصَّلَاةَ أَقْبَلَ عَلَيْنَا بِوَجْهِهِ، فَقَالَ: أَيُّهَا النَّاسُ، إِنِّي إِمَامُكُمْ، فَلَا تَسْبِقُونِي بِالرُّكُوعِ وَلَا بِالسُّجُودِ، وَلَا بِالْقِيَامِ وَلَا بِالِانْصِرَافِ.

"হযরত আনাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, একদা রাসূলুল্লাহ সা. নামায শেষ করে আমাদের দিকে মুখ ফিরিয়ে বসে বললেল: হে মানবমণ্ডলী! নিশ্চয়ই আমি তোমাদের ইমাম। সুতরাং আমার আগে রুকু, সিজদা, উঠা, বসা ও সালাম (কোনো রুকন) আদায় করবে না।"[৫৩৪]

**১৮। নামাযে দাঁড়িয়ে সামনের দিকে থুথু ফেলা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ عَبْدِ اللهِ بْنِ عُمَرَ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ . . . .فَقَالَ: إِذَا كَانَ أَحَدُكُمْ يُصَلِّي فَلَا يَبْصُقْ قِبَلَ وَجْهِهِ، فَإِنَّ اللهَ قِبَلَ وَجْهِهِ إِذَا صَلَّى.

"হযরত আব্দুল্লাহ বিন ওমর রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. . .বলেছেন: তোমাদের কেউ নামাযে দাঁড়ালে সে যেন তার সামনের দিকে থুথু না ফেলে। কারণ, যখন সে নামায পড়ে তখন আল্লাহ তা'আলা তার সামনেই থাকেন।"[৫৩৫]

তবে নামাযরত অবস্থায় কারো বেশি থুথু এলে সে যেন তার বাঁ দিকে অথবা পায়ের নিচে অথবা কোনো রুমালে ফেলবে।

---

[৫৩৩] মুসলিম শরীফ ; হাদীস নং:৪৩২।

[৫৩৪] মুসলিম শরীফ ; হাদীস নং:৪২৬।

[৫৩৫] মুসলিম শরীফ ; হাদীস নং:৫৪৭।

**১৯। বিনা ওযুতে নামায পড়া নিষিদ্ধ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ أَبُو هُرَيْرَةَ، قَالَ : قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ : لَا تُقْبَلُ صَلَاةُ أَحَدِكُمْ إِذَا أَحْدَثَ حَتَّى يَتَوَضَّأَ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন: তোমাদের কারো ওযু না থাকা সত্ত্বে ওযু না করে নামায পড়লে তার নামায কবুল হবে না।"[৫৩৬]

**২০। নামাযের মাঝে কোনো কিছু সরানো নিষিদ্ধ**

রাসূলুল্লাহ সা. বলেছেন—

عَنْ مُعَيْقِيبٍ، قَالَ: سَأَلْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ مَسْحِ الحَصَى فِي الصَّلَاةِ؟ فَقَالَ: «إِنْ كُنْتَ لَا بُدَّ فَاعِلًا فَمَرَّةً وَاحِدَةً.

"হযরত মু'আইকিব (রা) থেকে বর্ণিত, তিনি বলেন, "আমি রাসূলুল্লাহ (স) কে নামাযে কোনো কংকর সরানো সম্পর্কে জিজ্ঞেস করলাম, জবাবে তিনি বললেন, যদি প্রয়োজনের ক্ষেত্রে তোমার করতেই হয়, তাহলে একবার করতে পার।"[৫৩৭]

أَبَا ذَرٍّ، يَقُولُ: إِنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: "إِذَا قَامَ أَحَدُكُمْ إِلَى الصَّلَاةِ، فَإِنَّ الرَّحْمَةَ تُوَاجِهُهُ، فَلَا يُحَرِّكِ الْحَصَى، أَوْ لَا يَمَسَّ الْحَصَى.

"হযরত আবু যর রা. হতে বর্ণিত, তিনি বলে, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমাদের কেউ যখন নামাযে দাঁড়ায় তখন আল্লাহর রহমত তার অভিমুখী হয়, সুতরাং সে যেন কংকর না সরায় অথবা কংকর স্পর্শ না করে।"[৫৩৮]

---

[৫৩৬] মুসলিম শরীফ ; হাদীস নং:২২৫।

[৫৩৭] সুনানে তিরমিযী, হাদীস নং: ৩৮০।

[৫৩৮] মুসনাদে আহমদ, হাদীস নং:২১৩৩২।

## নামাযের মাকরূহ ওয়াক্ত

নামাযের মাকরূহ ওয়াক্ত দুটি :

১. ফজরের ওয়াক্ত হওয়ার পর থেকে সূর্য উঠার আগ পর্যন্ত ফজরের সুন্নাত ও ফরজ নামায ব্যতীত অন্য কোনো নফল কিংবা সুন্নাত নামায।

২. আসরের নামাযের পর থেকে মাগরিব পর্যন্ত।

এ সম্পর্কে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنِ ابْنِ شِهَابٍ... أَنَّهُ سَمِعَ أَبَا سَعِيدٍ الخُدْرِيَّ، يَقُولُ: سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ: «لاَ صَلاَةَ بَعْدَ الصُّبْحِ حَتَّى تَرْتَفِعَ الشَّمْسُ، وَلاَ صَلاَةَ بَعْدَ العَصْرِ حَتَّى تَغِيبَ الشَّمْسُ.

"হযরত ইবনে শিহাব থেকে বর্ণিত, তিনি আবু সাঈদ খুদরী রা. কে বলতে শুনেছেন, আমি রাসূলুল্লাহ সা.-কে বলতে শুনেছি, ফজরের পর সূর্য একটু উপরে উঠা পর্যন্ত এবং আসরের পর সূর্য অস্তমিত না হওয়া পর্যন্ত অন্য কোনো নামায নেই।"[৫৩৯]

## নামাযের নিষিদ্ধ ওয়াক্ত

তিন সময়ে নামায পড়া নিষিদ্ধ :

১. সূর্যোদয় আরম্ভ হওয়ার পর থেকে নিয়ে সূর্য এক তীর পরিমাণ উপরে উঠা পর্যন্ত যেকোনো ধরনের নামায পড়া নিষিদ্ধ। (এমনকি ঐ দিনের ফজর নামাযও পড়া যাবে না।) নির্ভরযোগ্য মতানুযায়ী সূর্য এক তীর পরিমাণ উঠতে সময় লাগে ৯ মিনিট)

২. ঠিক দ্বি-প্রহর তথা সূর্য যখন একেবারে মধ্য আকাশে থাকে।

৩. সূর্য ডোবার সময়। (এমনকি ঐ দিনের আসর নামাযও পড়া যাবে না।)

এ সম্পর্কে রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

---

[৫৩৯] সহীহ বুখারী, হাদীস নং : ৫৮৬

قَالَ عَمْرُو بْنُ عَبَسَةَ السُّلَمِيُّ... فَقُلْتُ: يَا نَبِيَّ اللهِ أَخْبِرْنِي عَمَّا عَلَّمَكَ اللهُ وَأَجْهَلُهُ، أَخْبِرْنِي عَنِ الصَّلَاةِ، قَالَ: صَلِّ صَلَاةَ الصُّبْحِ، ثُمَّ أَقْصِرْ عَنِ الصَّلَاةِ حَتَّى تَطْلُعَ الشَّمْسُ حَتَّى تَرْتَفِعَ، فَإِنَّهَا تَطْلُعُ حِينَ تَطْلُعُ بَيْنَ قَرْنَيْ شَيْطَانٍ، وَحِينَئِذٍ يَسْجُدُ لَهَا الْكُفَّارُ، ثُمَّ صَلِّ فَإِنَّ الصَّلَاةَ مَشْهُودَةٌ مَحْضُورَةٌ حَتَّى يَسْتَقِلَّ الظِّلُّ بِالرُّمْحِ، ثُمَّ أَقْصِرْ عَنِ الصَّلَاةِ، فَإِنَّ حِينَئِذٍ تُسْجَرُ جَهَنَّمُ، فَإِذَا أَقْبَلَ الْفَيْءُ فَصَلِّ، فَإِنَّ الصَّلَاةَ مَشْهُودَةٌ مَحْضُورَةٌ حَتَّى تُصَلِّيَ الْعَصْرَ، ثُمَّ أَقْصِرْ عَنِ الصَّلَاةِ حَتَّى تَغْرُبَ الشَّمْسُ، فَإِنَّهَا تَغْرُبُ بَيْنَ قَرْنَيْ شَيْطَانٍ، وَحِينَئِذٍ يَسْجُدُ لَهَا الْكُفَّارُ

"হযরত আমর ইবনে আবাসা আস-সুলামী রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমি একবার রাসূলুল্লাহ সা.-এর কাছে আরজ করলাম. ইয়া রাসূলাল্লাহ! যেসব বিষয় আমি জানি না এবং আল্লাহ আপনাকে শিখিয়েছেন, সেসব বিষয় থেকে আমাকে কিছু শিক্ষা দিন। আমাকে নামায সম্পর্কে শিক্ষা দিন। নবী করীম সা. বললেন, তুমি ফজরের নামায আদায় করবে। এউপর সূর্য পূর্বাকাশে উঁচু হওয়া পর্যন্ত নামায পড়া থেকে বিরত থাকবে। কেননা সূর্য শয়তানের দুই শিংয়ের মাঝখানে উদিত হয় এবং ঐ সময় কাফিররা সূর্যকে সিজদা করে। অতঃপর সূর্য যখন উঁচু হয় তখন নামায পড়বে। কেননা নামায আল্লাহর দরবারে পেশ করা হয়। এউপর যখন বর্শার ছায়া সুক্ষিপ্ত হয় (অর্থাৎ সূর্য মধ্যগগনে উঠে আসে) তখন নামায পড়বে না। কেননা, এ সময় জাহান্নাম উত্তপ্ত করা হয়। এউপর ছায়া যখন দীর্ঘ হতে থাকে তখন নামায পড়বে। স্মরণ রাখবে সকল নামায আল্লাহর দরবারে পেশ করা হয়। আর আসরের নামায আদায় করার পর সূর্যাস্ত পর্যন্ত অন্য কোনো নামায পড়বে না। কেননা, সূর্য শয়তানের দুই শিংয়ের মাযখানে অস্ত যায় এবং এ সময় কাফিররা সূর্যকে সিজদা করে।"[৫৪০]

---

[৫৪০] সহীহ মুসলিম, হাদীস নং : ৮৩২

# অধ্যায়-১১
# দু'আ ও মুনাজাত
## সকাল-সন্ধ্যায় পঠিত কিছু মাসনূন দু'আ বা আল্লাহর যিকির

সকাল এবং সন্ধ্যায় কিছু দু'আ কালাম যিকির-আযকার রয়েছে সেগুলো হচ্ছে :

**১। আয়াতুল কুরসী পাঠ করা সুন্নাত**

এর ফযিলত হচ্ছে "যে সকালে পাঠ করবে তাকে সন্ধ্যা পর্যন্ত জিনদের থেকে রক্ষা করা হবে, যে সন্ধ্যায় পাঠ করবে তাকে সকাল পর্যন্ত রক্ষা করা হবে।"

**২। ইখলাস, ফালাক্ব এবং সূরা নাস পাঠ করা সুন্নাত**

এর ফযিলত- যে সকাল এবং সন্ধ্যায় তিনবার পাঠ করবে তা তার জন্য সব কিছুর ব্যাপারে যথেষ্ট হবে।

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ مُعَاذِ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ خُبَيْبٍ، عَنْ أَبِيهِ: قَالَ:.... مَا أَقُولُ؟ قَالَ: قُلْ هُوَ اللَّهُ أَحَدٌ، وَالْمُعَوِّذَتَيْنِ حِينَ تُمْسِي وَتُصْبِحُ ثَلَاثَ مَرَّاتٍ تَكْفِيكَ مِنْ كُلِّ شَيْءٍ.

"হযরত মুয়ায বিন আব্দুল্লাহ বিন খুবাইব রা. তার পিতা থেকে বর্ণনা করেন,......(আমরা রাসূলুল্লাহ সা. কে জিজ্ঞাসা করলাম) আমরা কী পড়ব? রাসূলুল্লাহ সা. বললেন, তোমরা সকাল-সন্ধ্যায় 'কুলহু আল্লাহু আহাদ' এবং সূরা নাস ও সূরা ফালাক্ব পাঠ করো। কেননা যে এগুলো সকাল-সন্ধ্যায় তিনবার পড়বে তার সফলতার জন্য এটুকুই যথেষ্ট হবে।"[৫৪১]

---

[৫৪১] আবু দাউদ, হাদীস নং: ১৫২২, আত তিরমিযী, হাদীস নং: ৩৫৭৫।

**৩। 'সহীহ্ তারগীব ওয়াত তাহরীব' বর্ণিত সকাল-সন্ধ্যায় পঠিত দু'আ**

**يَاحَيُّ يَا قَيُّوْمُ بِرَحْمَتِكَ أَسْتَغِيْثُ أَصْلِحْ لِيْ شَأْنِيْ كُلَّهُ، وَلَا تَكِلْنِيْ إِلَى نَفْسِيْ طَرْفَةَ عَيْنٍ.**

"হে চিরঞ্জীব, হে চিরস্থায়ী, তোমার রহমতের জন্য আমি তোমার দরবারে জানাই আমার সকাতর নিবেদন। তুমি আমার অবস্থা সংশোধন করে দাও, তুমি চোখের পলক পরিমাণ সময়ের (এক মুহূর্তের) জন্যেও আমাকে আমার নিজের উপর ছেড়ে দিও না।"[৫৪২]

**৪। সহীহ্ মুসলিমে বর্ণিত সকাল সন্ধ্যায় পঠিত দু'আ**

**عَنْ عَبْدِ اللهِ، قَالَ: كَانَ نَبِيُّ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، إِذَا أَمْسَى قَالَ:.**

"হযরত আব্দুল্লাহ রা. থেকে বর্ণিত, তিনি বলেন, সন্ধ্যায় উপনীত হলে রাসূলুল্লাহ সা. বলতেন:

**أَمْسَيْنَا وَأَمْسَى الْمُلْكُ لِلَّهِ، وَالْحَمْدُ لِلَّهِ لَا إِلَهَ إِلَّا اللهُ، وَحْدَهُ لَا شَرِيكَ لَهُ قَالَ: أُرَاهُ قَالَ فِيهِنَّ: لَهُ الْمُلْكُ وَلَهُ الْحَمْدُ وَهُوَ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرٌ، رَبِّ أَسْأَلُكَ خَيْرَ مَا فِي هَذِهِ اللَّيْلَةِ وَخَيْرَ مَا بَعْدَهَا، وَأَعُوذُ بِكَ مِنْ شَرِّ مَا فِي هَذِهِ اللَّيْلَةِ وَشَرِّ مَا بَعْدَهَا، رَبِّ أَعُوذُ بِكَ مِنَ الْكَسَلِ وَسُوءِ الْكِبَرِ، رَبِّ أَعُوذُ بِكَ مِنْ عَذَابٍ فِي النَّارِ وَعَذَابٍ فِي الْقَبْرِ.**

"আমরা এবং সমগ্র জগৎ আল্লাহর (আরাধনার ও আনুগত্যের) জন্য সন্ধ্যায় উপনীত হয়েছি, আর সমুদয় প্রশংসা আল্লাহর জন্য, আল্লাহ ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই, তিনি এক তাঁর কোনো শরীক নেই, রাজত্ব তাঁরই এবং প্রশংসা মাত্রই তাঁর। তিনি সকল কিছুর উপর ক্ষমতাবান। প্রভু হে! এই দিনের মাঝে এবং এর পরে যা কিছু মঙ্গল নিহিত আছে আমি তোমার নিকট তার প্রার্থনা করছি। আর এই দিনের মাঝে এবং এর পরে যা কিছু অমঙ্গল নিহিত আছে, তা হতে তোমার নিকট আশ্রয় চাই। প্রভু! আলস্য এবং বার্ধক্যের কষ্ট হতে আমি তোমার আশ্রয় প্রার্থনা

---

[৫৪২] সহীহ তারগীব ওয়াত তাহরীব, হাদীস নং: ৬৫৭।

করি, প্রভু দোযখের আযাব হতে এবং কবরের আযাব হতে তোমার আশ্রয় কামনা করি,

وَإِذَا أَصْبَحَ قَالَ ذَلِكَ أَيْضًا:

এবং সকালে উপনীত হলে রাসূলুল্লাহ সা. বলতেন:

أَصْبَحْنَا وَأَصْبَحَ الْمُلْكُ لِلَّهِ.

"আমরা এবং সমগ্র জগৎ আল্লাহর (আরাধনার ও আনুগত্যের) জন্য সকালে উপনীত হয়েছি।"[৫৪৩]

**৫। সুনান আবু দাউদ এবং তিরমিযীতে বর্ণিত সকাল-সন্ধ্যায় পঠিত দু'আ**

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُعَلِّمُ أَصْحَابَهُ يَقُولُ: "إِذَا أَصْبَحَ أَحَدُكُمْ فَلْيَقُلْ:

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. সাহাবীদের এ দু'আ পড়ার শিক্ষা দিতেন: তোমাদের কেউ সকালে উপনীত হলে সে যেন বলে:

اَللّٰهُمَّ بِكَ أَصْبَحْنَا، وَبِكَ أَمْسَيْنَا، وَبِكَ نَحْيَا وَبِكَ نَمُوتُ وَإِلَيْكَ الْمَصِيرُ،

হে আল্লাহ! তোমারই অনুগ্রহে সন্ধ্যায় উপনীত হই এবং তোমারই অনুগ্রহে প্রত্যুষে উপনীত হই। তোমারই মর্জিতে জীবিত রয়েছি, তোমারই ইচ্ছায় মৃত্যুবরণ করি, আর তোমারই নিকট প্রত্যাবর্তন করতে হবে।

وَإِذَا أَمْسَى فَلْيَقُلْ: এবং সন্ধ্যায় বলবে,

اَللّٰهُمَّ بِكَ أَمْسَيْنَا وَبِكَ أَصْبَحْنَا وَبِكَ نَحْيَا وَبِكَ نَمُوتُ وَإِلَيْكَ النُّشُورُ.

হে আল্লাহ! তোমারই অনুগ্রহে প্রত্যুষে উপনীত হই এবং তোমারই অনুগ্রহে সন্ধ্যায় উপনীত হই। তোমারই মর্জিতে জীবিত রয়েছি, তোমারই ইচ্ছায় মৃত্যুবরণ করবো, আর তোমারই দিকে কিয়ামত দিবসে উত্থিত হয়ে সমবেত হবো।"[৫৪৪]

---

[৫৪৩] মুসলিম শরীফ হাদীস নং-২৭২৩।

[৫৪৪] সুনান আবু দাউদ, হাদীস নং: ৫০৬৮ এবং তিরমিযী, হাদীস নং: ৩৩৯১।

**৬। ইবনে মাজাহ বর্ণিত সকালে পাঠ করার দু'আ**

عَنْ أُمِّ سَلَمَةَ أَنَّ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَقُولُ: إِذَا صَلَّى الصُّبْحَ حِينَ يُسَلِّمُ .

"হযরত উম্মে সালমা রা. থেকে বর্ণিত; রাসূলুল্লাহ সা. সকালের নামায শেষ করে বলতেন:

اَللّٰهُمَّ إِنِّي أَسْأَلُكَ عِلْمًا نَافِعًا، وَرِزْقًا طَيِّبًا، وَعَمَلًا مُتَقَبَّلًا:

'আমি তোমার নিকট উপকারী ইলম, পবিত্র জীবিকা এবং গ্রহণযোগ্য আমল প্রার্থনা করি'।"[৫৪৫]

**৭। সুনানে তিরমিযীতে বর্ণিত সকাল-সন্ধ্যায় তিনবার পড়ার দু'আ**

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: لَدَغَتْ عَقْرَبٌ رَجُلًا ، فَلَمْ يَنَمْ لَيْلَتَهُ، فَقِيلَ لِلنَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ ، إِنَّ فُلَانًا لَدَغَتْهُ عَقْرَبٌ، فَلَمْ يَنَمْ لَيْلَتَهُ، فَقَالَ: "أَمَا إِنَّهُ لَوْ قَالَ، حِينَ أَمْسَى:

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, এক ব্যক্তিকে একটি বিচ্ছু কামড় দিল, তখন সে আর রাতে ঘুমায়নি। অতঃপর এ ঘটনা রাসূলুল্লাহ সা. এর নিকট বলা হলো, অমুক ব্যক্তিকে একটি বিচ্ছু কামড় দিয়েছে, তাতে সে আর রাতে ঘুমায়নি। তখন রাসূলুল্লাহ সা. বললেন, যদি সে সন্ধ্যায় পাঠ করতো!

أَعُوذُ بِكَلِمَاتِ اللهِ التَّامَّاتِ مِنْ شَرِّ مَا خَلَقَ

'আল্লাহর পূর্ণ গুণাবলির বাক্য দ্বারা তাঁর নিকট আমি অনিষ্টকর সৃষ্টির অপকার থেকে আশ্রয় চাচ্ছি'

مَا ضَرَّهُ لَدْغُ عَقْرَبٍ حَتَّى يُصْبِحَ.

তাহলে সকাল পর্যন্ত কোনো বিচ্ছুই তার ক্ষতি করতে পারতো না।"[৫৪৬]

---

[৫৪৫] সুনানে ইবনে মাজাহ, হাদীস নং: ৯২৫।

[৫৪৬] সুনান আত তিরমিযী, হাদীস নং: ৩৬০৫, ইবনে মাজাহ, হাদীস নং: ৩৫১৮।

**৮। সুনানে আবু দাউদে বর্ণিত সকাল-সন্ধ্যায় তিনবার পড়ার দু‘আ**

عن ابْنَ عَفَّانَ، يَقُولُ سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ: مَنْ قَالَ

“হযরত ইবনে আফফান রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সা. কে বলতে শুনেছি, যে ব্যক্তি বলবে:

**بِسْمِ اللَّهِ الَّذِي لَا يَضُرُّ مَعَ اسْمِهِ شَيْءٌ، فِي الْأَرْضِ، وَلَا فِي السَّمَاءِ، وَهُوَ السَّمِيعُ الْعَلِيمُ،**

‘আমি সেই আল্লাহর নামে আরম্ভ করছি, যার নামে শুরু করলে আকাশ ও পৃথিবীর কোনো বস্তুই কোনোরূপ অনিষ্ট সাধন করতে পারে না। বস্তুত তিনি হচ্ছেন সর্বশ্রোতা, সর্বজ্ঞাতা।”

ثَلَاثَ مَرَّاتٍ، لَمْ تُصِبْهُ فَجْأَةُ بَلَاءٍ، حَتَّى يُصْبِحَ، وَمَنْ قَالَهَا حِينَ يُصْبِحُ ثَلَاثُ مَرَّاتٍ، لَمْ تُصِبْهُ فَجْأَةُ بَلَاءٍ حَتَّى يُمْسِيَ.

“যে ব্যক্তি সন্ধ্যায় তিনবার পাঠ করবে সকাল পর্যন্ত কোনো কিছুই তার ক্ষতি করতে পারবে না এবং যে ব্যক্তি সকালে তিনবার পাঠ করবে সন্ধ্যা পর্যন্ত কোনো কিছুই তার ক্ষতি করতে পারবে না।” [৫৪৭]

**৯। আবু দাউদ এবং মুসনাদে আহমাদ এ বর্ণিত তিনবার পড়ার দু‘আ**

আবু দাউদ এবং মুসনাদে আহমাদ তিনবার পাঠ করার তিনটি দু‘আ বর্ণিত আছে। **প্রথমটি হলো:**

عَنْ أَبِي سَلَّامٍ قَالَ: سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، يَقُولُ: " مَنْ قَالَ إِذَا أَصْبَحَ وَإِذَا أَمْسَى:

“হযরত আবু সালেম রা. বলেন, আমি রাসূলুল্লাহ সা. কে বলতে শুনেছি, যে ব্যক্তি সকাল এবং সন্ধ্যায় এটি পাঠ করবে,

[৫৪৭] সুনানে আবু দাউদ, হাদীস নং: ৫০৮৮, আত তিরমিযী ৩৩৮৮ এবং ইবনে মাজাহ, হাদীস নং ৩৮৬৯।

رَضِينَا بِاللَّهِ رَبًّا، وَبِالْإِسْلَامِ دِينًا، وَبِمُحَمَّدٍ رَسُولًا،

'আমরা আল্লাহকে আমার রব হিসেবে, ইসলামকে দ্বীন হিসেবে এবং মুহাম্মদ সা. কে নবীরূপে লাভ করে সন্তুষ্ট।'

إِلَّا كَانَ حَقًّا عَلَى اللَّهِ أَنْ يُرْضِيَهُ.

তার উপকারিতা হচ্ছে আল্লাহ তার জন্য সন্তুষ্ট হয়ে যাবেন।"[৫৪৮]

**অন্য বর্ণনা মতে যে ব্যক্তি উক্ত দু'আ পড়বে তার জন্য জান্নাত ওয়াজিব হয়ে যাবে।**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عن أَبَا سَعِيدٍ الْخُدْرِيَّ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: " مَنْ قَالَ

"হযরত আবু সাঈদ খুদরী রা. বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, যে ব্যক্তি পড়বে:

رَضِيتُ بِاللَّهِ رَبًّا، وَبِالْإِسْلَامِ دِينًا، وَبِمُحَمَّدٍ رَسُولً :

"আমি আল্লাহকে প্রভু, ইসলামকে জীবনব্যবস্থা এবং মহানবী হযরত মুহাম্মদ সা. কে রাসূল হিসেবে পাওয়ায় সন্তুষ্ট"

وَجَبَتْ لَهُ الْجَنَّةُ. তার জন্য জান্নাত ওয়াজিব হয়ে যাবে।"[৫৪৯]

**দ্বিতীয়টি হলো:**

عن عَبْدُ الرَّحْمَنِ بْنُ أَبِي بَكْرَةَ، أَنَّهُ قَالَ لِأَبِيهِ: يَا أَبَتِ إِنِّي أَسْمَعُكَ تَدْعُو كُلَّ غَدَاةٍ:

"হযরত আব্দুর রহমান ইবনে আবু বকর রা. হতে বর্ণিত, তিনি তার পিতাকে বললেন, নিশ্চয়ই আমি আপনাকে প্রত্যেক সকালে এ দু'আ পড়ার জন্য বলতে শুনেছি:

---

[৫৪৮] সুনানে আবু দাউদ, হাদীস নং: ৫০৭২, আত তিরমিযী, হাদীস নং: ৩৩৯৮ এবং মুসনাদে আহমাদ ১৮৯৬৭।

[৫৪৯] সুনানে আবু দাউদ, হাদীস নং: ১৫২৯।

اَللُّهُمَّ عَافِنِي فِي بَدَنِي، اللَّهُمَّ عَافِنِي فِي سَمْعِي، اللَّهُمَّ عَافِنِي فِي بَصَرِي، لَا إِلَهَ إِلَّا أَنْتَ.

'হে আল্লাহ! তুমি আমার দেহের নিরাপত্তা দান করো, আমার কর্ণের নিরাপত্তা দান করো, আমার চোখের নিরাপত্তা দান করো। আল্লাহ তুমি ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই।'

تُعِيدُهَا ثَلَاثًا، حِينَ تُصْبِحُ، وَثَلَاثًا حِينَ تُمْسِي.

তিনি ইহা তিন বার পাঠ করতেন যখন প্রভাত হয় এবং যখন সন্ধ্যা হয়।"[৫৫০]

**তৃতীয়টি হলো:**

قَالَ عَبَّاسٌ فِيهِ: وَتَقُولُ:

"হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. বলেন, তিনি (রাসূলুল্লাহ সা.) বলেন:

اللَّهُمَّ إِنِّي أَعُوذُ بِكَ مِنَ الْكُفْرِ، وَالْفَقْرِ، اللَّهُمَّ إِنِّي أَعُوذُ بِكَ مِنْ عَذَابِ الْقَبْرِ، لَا إِلَهَ إِلَّا أَنْتَ

'হে আল্লাহ! আমি তোমার আশ্রয় চাচ্ছি কুফরী এবং দারিদ্র্য হতে, আমি তোমার আশ্রয় চাচ্ছি কবরের আযাব হতে। তুমি ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই।'

تُعِيدُهَا ثَلَاثًا حِينَ تُصْبِحُ، وَثَلَاثًا حِينَ تُمْسِي،.

"তিনি ইহা তিন বার পাঠ করতেন যখন প্রভাত হয় এবং যখন সন্ধ্যা হয়।"[৫৫১]

উপরের দু'টি দু'আ এক বর্ণনাতে এসেছে, এগুলো আলাদাভাবে এসেছে একটি দু'আ হিসেবে আসেনি। এগুলো সন্ধ্যায় এবং সকালে প্রত্যেকটি তিনবার করে পাঠ করা সুন্নাত।

---

[৫৫০] সুনান আবু দাউদ, হাদীস নং: ৫০৯০ এবং মুসনাদ আহমাদ, হাদীস নং: ২০৪৩০।

[৫৫১] সুনান আবু দাউদ, হাদীস নং: ৫০৯০ এবং মুসনাদ আহমাদ, হাদীস নং: ২০৪৩০।

**১০। সহীহ মুসলিমে এ বর্ণিত তিনবার পাঠ করার দু'আ**

عَنْ جُوَيْرِيَةَ ..... قَالَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ : "لَقَدْ قُلْتُ بَعْدَكِ أَرْبَعَ كَلِمَاتٍ، ثَلَاثَ مَرَّاتٍ، لَوْ وُزِنَتْ بِمَا قُلْتِ مُنْذُ الْيَوْمِ لَوَزَنَتْهُنَّ:

"হযরত জুয়াইরিয়া রা. থেকে বর্ণিত..... নবী করীম সা. বলেন, অবশ্যই আমি তোমাদেরকে চারটি বাক্য বলবো, তিনি এটা তিনবার বললেন, যদি কিয়ামত পর্যন্ত যা বলা হয়েছে তা এক পাল্লায় এবং এটা এক পাল্লায় রাখা হয় তবে এটার পাল্লাই ভারি হবে। এটা হলো:

**سُبْحَانَ اللهِ وَبِحَمْدِهِ، عَدَدَ خَلْقِهِ وَرِضَا نَفْسِهِ وَزِنَةَ عَرْشِهِ وَمِدَادَ كَلِمَاتِهِ.**

'আমি আল্লাহর পবিত্রতা বর্ণনা করছি, তাঁর সৃষ্ট বস্তুসমূহের সংখ্যার সমান, তাঁর নিজের সন্তোষের সমান, তাঁর আরশের ওজনের সমান ও তাঁর বাণীসমূহের লিখার কালী পরিমাণ অসংখ্যবার।"[৫৫২]

**১১। সকাল-সন্ধ্যায় চারবার পাঠ করার দু'আ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: " مَنْ قَالَ حِينَ يُصْبِحُ أَوْ يُمْسِي:

"হযরত আনাস বিন মালিক রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. বলেন, যে ব্যক্তি সকাল-সন্ধ্যায় বলবে:

**اللَّهُمَّ إِنِّي أَصْبَحْتُ أُشْهِدُكَ وَأُشْهِدُ حَمَلَةَ عَرْشِكَ وَمَلَائِكَتَكَ، وَجَمِيعَ خَلْقِكَ أَنَّكَ أَنْتَ اللهُ لَا إِلَهَ إِلَّا أَنْتَ وَأَنَّ مُحَمَّدًا عَبْدُكَ وَرَسُولُكَ.**

'হে আল্লাহ! (তোমার অনুগ্রহে) সকালে উপনীত হয়ে সাক্ষ্য দিচ্ছি তোমার এবং আরো সাক্ষ্য দিচ্ছি তোমার আরশে বহনকারীদের এবং তোমার সকল ফেরেশতাদের ও তোমার সকল সৃষ্টির। নিশ্চয়ই তুমি আল্লাহ, তুমি ছাড়া

---

[৫৫২] সহীহ মুসলিম, হাদীস নং: ২৭২৬।

ইবাদাতের যোগ্য কেউ নেই, তুমি এক, তোমার কোনো শরীক নেই। আর মুহাম্মদ তোমার বান্দাহ এবং রাসূল।'

أَعْتَقَ اللّٰهُ رُبُعَهُ مِنَ النَّارِ, فَمَنْ قَالَهَا مَرَّتَيْنِ أَعْتَقَ اللّٰهُ نِصْفَهُ, وَمَنْ قَالَهَا ثَلَاثًا أَعْتَقَ اللّٰهُ ثَلَاثَةَ أَرْبَاعِهِ, فَإِنْ قَالَهَا أَرْبَعًا أَعْتَقَهُ اللّٰهُ مِنَ النَّارِ.

আল্লাহ তাকে এক-চতুর্থাংশ আগুন থেকে মুক্ত করবেন, আর যে এ দু'আগুলো দু'বার পড়বে আল্লাহ তাকে অর্ধেক আগুন থেকে মুক্ত করবেন, আর যে এ দু'আগুলো তিনবার পড়বে আল্লাহ তাকে তিন-চতুর্থাংশ আগুন থেকে মুক্ত করবেন, আর যে এ দু'আগুলো চারবার পড়বে আল্লাহ তাকে সম্পূর্ণ আগুন থেকে মুক্ত করবেন।"[৫৫৩]

সন্ধ্যায় اللّٰهُمَّ إِنِّي أَصْبَحْتُ স্থলে اللّٰهُمَّ إِنِّي أَمسيتُ বলবে।

এর ফযিলতের মধ্যে রয়েছে- যে সকালে চারবার অথবা সন্ধ্যায় চারবার পাঠ করবে আল্লাহ তাকে আগুন থেকে মুক্তি দিবেন।

**১২। সকাল-সন্ধ্যায় সাতবার পাঠ করার দু'আ**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ أَبِي الدَّرْدَاءِ رضى الله عَنْهُ, قَالَ: مَنْ قَالَ إِذَا أَصْبَحَ وَإِذَا أَمْسَى,

"হযরত আবু দারদা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, যে ব্যক্তি পূর্ণ বিশ্বাস সহকারে সকাল এবং সন্ধ্যায় পাঠ করবে

حَسْبِيَ اللّٰهُ لَا إِلٰهَ إِلَّا هُوَ, عَلَيْهِ تَوَكَّلْتُ وَهُوَ رَبُّ الْعَرْشِ الْعَظِيمِ,

'আল্লাহই আমার জন্য যথেষ্ট, তিনি ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই, আমি তাঁর উপরই নির্ভর করি, তিনি মহান আরশের প্রতিপালক।'

سَبْعَ مَرَّاتٍ, كَفَاهُ اللّٰهُ مَا أَهَمَّهُ صَادِقًا كَانَ بِهَا أَوْ كَاذِبًا.

(সাতবার উপরোক্ত দু'আ পড়বে) আল্লাহ তার জন্য দুনিয়ার সব গুরুত্বপূর্ণ বিষয়ে এবং দ্বীনের (আখিরাতের) বিষয়ে যথেষ্ট হবেন।"[৫৫৪]

---

[৫৫৩] সুনান আবু দাউদ, হাদীস নং: ৫০৬৯ এবং ৫০৭৮।

[৫৫৪] সুনানে আবু দাউদ, হাদীস নং: ৫০৮১।

## ১৩। দিনে একশবার পড়ার দু'আ

### ক. সহীহ মুসলিমে বর্ণিত একশবার পড়ার দু'আ

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنِ الْمُزَنِي، وَكَانَتْ لَهُ صُحْبَةٌ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: إِنَّهُ لَيُغَانُ عَلَى قَلْبِي، وَإِنِّي لَأَسْتَغْفِرُ اللهَ، فِي الْيَوْمِ مِائَةَ مَرَّةٍ.

"হযরত মুযানী রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সা. এর সাথে ছিলাম, রাসূলুল্লাহ সা. বললেন, আমি দৈনিক একশ' বার ক্ষমা প্রার্থনা করে আমার অন্তরকে পূত-পবিত্র করি।"[৫৫৫]

**এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর আরেকটি হাদীস**

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: قَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: "مَنْ قَالَ: حِينَ يُصْبِحُ وَحِينَ يُمْسِي:

"হযরত আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, সকাল এবং সন্ধ্যায় যে ব্যক্তি বলবে:

سُبْحَانَ اللهِ وَبِحَمْدِهِ،

'আমি আল্লাহর পবিত্রতা বর্ণনা করছি তাঁর প্রশংসা সহকারে'

مِائَةَ مَرَّةٍ، لَمْ يَأْتِ أَحَدٌ يَوْمَ الْقِيَامَةِ، بِأَفْضَلَ مِمَّا جَاءَ بِهِ، إِلَّا أَحَدٌ قَالَ مِثْلَ مَا قَالَ أَوْ زَادَ عَلَيْهِ.

একশতবার পাঠ করবে তার উপকারিতা হচ্ছে, বিচার দিবসে সে যা নিয়ে আসবে তার চেয়ে বেশি নিয়ে কেউই আসবে না, ঐ ব্যক্তি ব্যতীত যে তার মতোই পাঠ করছে অথবা তার চেয়ে বেশি পাঠ করেছে।"[৫৫৬]

**আলোচ্য দু'আটি পড়ার উপকারিতা ও ফযিলত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ مَنْ قَالَ:

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি দিনে একশ' বার এই দু'আ:

---

[৫৫৫] সহীহ মুসলিম, হাদীস নং: ২৭০২।

[৫৫৬] সহীহ মুসলিম, হাদীস নং: ২৬৯২।

سُبْحَانَ اللهِ وَبِحَمْدِهِ،

('আমি আল্লাহর পবিত্রতা বর্ণনা করছি তাঁর প্রশংসা সহকারে।')

فِي يَوْمٍ مِائَةَ مَرَّةٍ حُطَّتْ خَطَايَاهُ وَلَوْ كَانَتْ مِثْلَ زَبَدِ الْبَحْرِ.

"পড়বে তার গুনাহসমূহকে মিটিয়ে দেওয়া হবে, যদিও তা সাগরের ফেনার পরিমাণ হয়।"[৫৫৭]

**খ. 'মুত্তাফিকুন আলাইহি' বর্ণিত একশবার পড়ার দু'আ**

عَنْ أَبِي هُرَيْرَةَ رضى اللَّهُ عَنْهُ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: "مَنْ قَالَ:

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি বলবে:

لاَ إِلَهَ إِلَّا اللَّهُ، وَحْدَهُ لاَ شَرِيكَ لَهُ، لَهُ الْمُلْكُ وَلَهُ الْحَمْدُ، وَهُوَ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرٌ،

"আল্লাহ ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই, তিনি এক তাঁর কোনো শরীক নেই, রাজত্ব তাঁরই এবং প্রশংসা মাত্রই তাঁর, তিনিই জীবিত করেন এবং মৃত্যু দান করেন। তিনি সকল কিছুর উপর ক্ষমতাবান।"

فِي يَوْمٍ مِائَةَ مَرَّةٍ، كَانَتْ لَهُ عَدْلَ عَشْرِ رِقَابٍ، وَكُتِبَتْ لَهُ مِائَةُ حَسَنَةٍ، وَمُحِيَتْ عَنْهُ مِائَةُ سَيِّئَةٍ، وَكَانَتْ لَهُ حِرْزًا مِنَ الشَّيْطَانِ يَوْمَهُ ذَلِكَ حَتَّى يُمْسِيَ.

উক্ত যিকির একশতবার পাঠ করবে তার যে সাওয়াব রয়েছে তা হচ্ছে:

ক. ১০ জন দাসকে মুক্ত করা,

খ. ১০০ নেক আমল তার জন্য লিখিত হবে,

গ. ১০০ পাপ মুছে দেয়া হবে এবং

ঘ. ঐ দিনে সে সন্ধ্যা পর্যন্ত শয়তান থেকে নিরাপত্তা পাবে।" [৫৫৮]

---

[৫৫৭] মুসলিম, হাদীস নং: ২৬৯১।

**১৪। দিনে রাতে যেকোনো সময় পড়ার দু'আ (সাইয়েদুল ইসতিগফার)**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

شَدَّادُ بْنُ أَوْسٍ رضى اللهُ عَنْهُ: عَنِ النَّبِيِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: "سَيِّدُ الِاسْتِغْفَارِ أَنْ تَقُولَ:

"হযরত সাদ্দাদ বিন আওস রা. থেকে বর্ণিত: তিনি নবী করীম সা. থেকে বর্ণনা করেন, সর্বোত্তম ইসতিগফার হলো:

**اَللّٰهُمَّ أَنْتَ رَبِّي لاَ إِلَهَ إِلَّا أَنْتَ، خَلَقْتَنِي وَأَنَا عَبْدُكَ، وَأَنَا عَلَى عَهْدِكَ وَوَعْدِكَ مَا اسْتَطَعْتُ، أَعُوذُ بِكَ مِنْ شَرِّ مَا صَنَعْتُ، أَبُوءُ لَكَ بِنِعْمَتِكَ عَلَيَّ، وَأَبُوءُ لَكَ بِذَنْبِي فَاغْفِرْ لِي، فَإِنَّهُ لاَ يَغْفِرُ الذُّنُوبَ إِلَّا أَنْتَ"**

'হে আল্লাহ! তুমি আমার প্রভু, তুমি ছাড়া ইবাদাতের যোগ্য কোনো উপাস্য নেই। তুমি আমাকে সৃষ্টি করেছো আর আমি হচ্ছি তোমার বান্দাহ এবং আমি আমার সাধ্যমতো তোমার প্রতিশ্রুতিতে অঙ্গীকারাবদ্ধ রয়েছি, আমি আমার কৃতকর্মের অনিষ্ট হতে তোমার নিয়ামতের স্বীকৃতি প্রদান করছি। অতএব তুমি আমাকে মাফ করে দাও, নিশ্চয়ই তুমি ভিন্ন আর কেউ গুনাহসমূহের মার্জনাকারী নেই।'

قَالَ: وَمَنْ قَالَهَا مِنَ النَّهَارِ مُوقِنًا بِهَا، فَمَاتَ مِنْ يَوْمِهِ قَبْلَ أَنْ يُمْسِيَ، فَهُوَ مِنْ أَهْلِ الجَنَّةِ، وَمَنْ قَالَهَا مِنَ اللَّيْلِ وَهُوَ مُوقِنٌ بِهَا فَمَاتَ قَبْلَ أَنْ يُصْبِحَ، فَهُوَ مِنْ أَهْلِ الجَنَّةِ.

নবী বলেন, যে এটি পূর্ণ বিশ্বাস রেখে পাঠ করবে তার ফযিলতের মধ্যে রয়েছে, সে যদি রাতে মারা যায় তাহলে জান্নাতে প্রবেশ করবে; অনুরূপভাবে সে যদি দিনে পাঠ করে এবং মারা যায় তাহলে সে জান্নাতে প্রবেশ করবে।" [৫৫৯]

---

[৫৫৮] সহীহ বুখারী, হাদীস নং: ৩২৯৩।

[৫৫৯] সহীহ বুখারী, হাদীস নং: ৬৩০৬।

**১৫। মুসনাদে আহমাদ এ বর্ণিত সকালে পঠিত দু'আ**

عَنِ ابْنِ عَبْدِ الرَّحْمَنِ بْنِ أَبْزَى، عَنْ أَبِيهِ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَّهُ قَالَ:

"হযরত ইবনে আবদুর রহমান বিন আবযা রা. তাঁর পিতা থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সা. বর্ণনা করেন, নিশ্চয়ই তিনি বলতেন:

" أَصْبَحْنَا عَلَى فِطْرَةِ الْإِسْلَامِ، وَعَلَى كَلِمَةِ الْإِخْلَاصِ، وَعَلَى دِينِ نَبِيِّنَا مُحَمَّدٍ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، وَعَلَى مِلَّةِ أَبِينَا إِبْرَاهِيمَ حَنِيفًا مُسْلِمًا، وَمَا كَانَ مِنَ الْمُشْرِكِينَ.

'(আল্লাহর অনুগ্রহে) আমরা প্রত্যুষে উপনীত হয়েছি ইসলামের ফিৎরাতের উপর ও ইখলাসের উপর, আমাদের নবী মুহাম্মদ সা. এর দ্বীনের উপর, আমাদের পিতা ইব্‌রাহীম আ. এর মিল্লাতের উপর, তিনি ছিলেন একনিষ্ঠ মুসলিম এবং তিনি মুশরিকদের অন্তর্ভুক্ত ছিলেন না'।"[৫৬০]

**১৬। নাসায়ীতে বর্ণিত সকালে পড়ার দু'আ**

عَنْ عَبْدِ اللَّهِ بْنِ غَنَّامٍ الْبَيَاضِيِّ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: مَنْ قَالَ حِينَ يُصْبِحُ

"হযরত আব্দুল্লাহ বিন গান্নাম আল বায়াদী রা. থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. বলেন, যে ব্যক্তি সকালে বললো:

اللَّهُمَّ مَا أَصْبَحَ بِي مِنْ نِعْمَةٍ فَمِنْكَ وَحْدَكَ، لَا شَرِيكَ لَكَ، فَلَكَ الْحَمْدُ، وَلَكَ الشُّكْرُ،

'হে আল্লাহ! আমার সাথে যে নিয়ামত প্রাপ্তাবস্থায় কেউ সকালে উপনীত হয়েছে, অথবা তোমার সৃষ্টির মাঝেও কারো সাথে এসব নিয়ামত তোমা

[৫৬০] মুসনাদে আহমাদ, হাদীস নং: ১৫৩৬০।

নিকট হতে। তুমি এক, তোমার কোনো শরীক নেই, প্রশংসা মাত্র তোমার। আর সকল প্রকার কৃতজ্ঞতার হকদার তুমি।'

فَقَدْ أَدَّى شُكْرَ يَوْمِهِ، وَمَنْ قَالَ مِثْلَ ذَلِكَ حِينَ يُمْسِي فَقَدْ أَدَّى شُكْرَ لَيْلَتِهِ.

সে যেন দিনের শুকরিয়া আদায় করলো। আর যে ব্যক্তি সন্ধ্যায় এই দু'আ পাঠ করলো সে যেন রাতের শুকরিয়া আদায় করলো।"[৫৬১]

**১৭। সহীহ কালিমুত তাইয়্যেবে বর্ণিত সকাল-সন্ধ্যায় পড়ার দু'আ**

عَن أَبِي هُرَيْرَةَ أَن أَبَا بكر الصّديق قَالَ لرَسُول الله صلى الله عَلَيْهِ وَسلم : مرني بِشَيْءٍ أَقوله إِذا أَصبَحت وَإِذا أمسيت، قَالَ:

"আবূ হুরাইরা রা. বর্ণিত, নিশ্চয়ই আবু বকর রা. বলেন, রাসূলুল্লাহ সা. আমাদেরকে সকাল-সন্ধ্যায় যা পড়তে বলতেন তা হলো:

" قُلِ اللَّهُمَّ عَالِم الْغَيْبِ وَالشَّهَادَةِ، فَاطِر السَّمَوَات وَالْأَرْض رَبَّ كُلِّ شَيْءٍ وَمليكه، أَشْهَدُ أَن لَا إِلَه إِلَّا أَنْت، أَعُوذُ بِكَ مِنْ شَرِّ نَفسِي وَشَرِّ الشَّيْطَانِ وَشِرْكِه، وَأَن نَقْتَرِفَ سُوْءًا عَلَى أَنْفُسنَا أَو نَجُره إِلَى مُسْلِمٍ.

'হে আল্লাহ! তুমি গোপন ও প্রকাশ্য সবকিছুই জান। আকাশ ও পৃথিবীর তুমি সৃষ্টিকর্তা। তুমি সব বস্তুর প্রতিপালক এবং সমস্ত কিছুর মালিক। আমি সাক্ষ্য দিচ্ছি তুমি ছাড়া ইবাদাতের যোগ্য কোনো মাবুদ নেই। আমি আমার প্রবৃত্তির অনিষ্ট হতে আর শয়তান এবং তার শিরকের অনিষ্ট হতে তোমার আশ্রয় প্রার্থনা করছি। আমি নিজের অনিষ্ট হতে এবং কোনো মুসলিমের অনিষ্ট করা হতে তোমার আশ্রয় চাচ্ছি'।"[৫৬২]

---

[৫৬১] আবু দাউদ হাদীস নং-৫০৭৩।

[৫৬২] সহীহ কালিমুত তাইয়্যেব,, হাদীস নং: ২১ ও তিরমিযী শরীফ হাদীস নং-৩৩৯২।

# সকাল-সন্ধ্যায় আল্লাহর যিকিরের ব্যাপারে দৃষ্টি আকর্ষণ

**১। সুন্নাহ বাস্তবায়নে অধিক মনোযোগী হওয়া**

যখন কোনো একটি দু'আ পাঠ করা হবে তখন একটি সুন্নাহ বাস্তবায়িত হবে। একজন মুসলিমের উচিত সকাল-সন্ধ্যায় এই দু'আসমূহ পাঠ করা, যাতে সে যতটুকু সম্ভব সুন্নাহকে বাস্তবায়ন করতে পারে।

**২। একনিষ্ঠতা ও চরম আগ্রহের সাথে দু'আগুলো পাঠ করা**

এটা প্রয়োজনীয় যে যখন একজন এই দু'আগুলো পাঠ করবে তখন তা করবে ইখলাস, সিদক এবং এগুলোর প্রতি পূর্ণ বিশ্বাস রেখে এবং এগুলোর অর্থের দিকে খেয়াল করতে চেষ্টা করুন, যেন তা আপনার জীবন, নৈতিকতা এবং আচার আচরণে প্রভাব ফেলতে পারে।

**৩। আল্লাহর নিজস্ব সত্তা নিয়ে চিন্তা-ভাবনা না করা**

এ প্রসঙ্গে হাদীসে এসেছে:

عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ، عَنِ ابْنِ عَبَّاسٍ، رضى عَنْهُمَا، قَالَ: تَفَكَّرُوا فِي كُلِّ شَيْءٍ، وَلَا تَفَكَّرُوا فِي ذَاتِ اللَّهِ عَزَّ وَجَلَّ.

"হযরত সাঈদ ইবনে যুবায়ের রা. ও হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত, তাঁরা বলেন, তোমরা আল্লাহর নিয়ামতসমূহ নিয়ে চিন্তা-গবেষণা করো। তবে আল্লাহর নিজস্ব সত্তা নিয়ে কখনো চিন্তা-গবেষণা করো না।[৫৬৩]

---

[৫৬৩] সহীহ কালিমুত তাইয়্যেব,, হাদীস নং: ২১ ও তিরমিযী শরীফ হাদীস নং-৩৩৯২।

# অধ্যায়-১২
# সিয়াম বা রোযা

**রোযার পরিচয়**

সিয়ামের আভিধানিক অর্থ: বিরত রাখা, ফিরিয়ে রাখা। ইসলামি পরিভাষায় রোযা হলো সাহরির শেষ সময় থেকে সূর্যাস্ত পর্যন্ত সকল প্রকার পানাহার, যৌনক্রিয়া ও রোযার পরিপন্থী যাবতীয় কার্যকলাপ থেকে বিরত থাকা।

শরী'আতে, রোযাদারের জন্য অবৈধ বস্তু হতে রোযাদারের নিবৃত থাকা। ইসলামি চরিত্র গঠনে ও ইসলামিক সমাজব্যবস্থা বিনির্মাণে রোযা পালনের যে বিশেষ গুরুত্ব রয়েছে বর্তমানে মুসলিম সমাজ তা হতে যে সম্পূর্ণ অন্ধকারে রয়েছে তাদের আচরণই সে কথা প্রমাণ করছে।

**রোযার হুকুম**

সমস্ত উম্মত এ কথার উপর ঐকমত্য পোষণ করেন যে, রমযান মাসের রোযা ফরজ। এর ফরযিয়্যাত আল্লাহর কিতাব, নবী করীম সা.-এর সুন্নত ও মুসলিমদের ইজমা দ্বারা প্রমাণিত। যদি কোনো ব্যক্তি শরয়ী ওজর ছাড়া রোযা রাখা হতে বিরত থাকে, তাহলে সে কবিরা গুনাহে লিপ্ত হলো। রোযা ফরজ হওয়ার প্রমাণ, মহান আল্লাহ বলেন :

فَمَنْ شَهِدَ مِنْكُمُ الشَّهْرَ فَلْيَصُمْهُ

"কাজেই তোমাদের মাঝে যে লোক মাসটি পাবে, সে যেন রোযা রাখে।"[৫৬৪]

নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন:

عَنِ ابْنِ عُمَرَ، رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ "بُنِيَ الإِسْلاَمُ عَلَى خَمْسٍ: شَهَادَةِ أَنْ لاَ إِلَهَ إِلَّا اللَّهُ وَأَنَّ مُحَمَّدًا رَسُولُ اللَّهِ، وَإِقَامِ الصَّلاَةِ، وَإِيتَاءِ الزَّكَاةِ، وَالحَجِّ، وَصَوْمِ رَمَضَانَ.

---

[৫৬৪] আল কুর'আন, সূরা বাক্বারা, ২ : ১৮৫

"হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেন, ইসলামের মূল ভিত্তি পাঁচটি। একথার সাক্ষ্য দেয়া যে, আল্লাহ ছাড়া আর কোনো ইলাহ নেই এবং মুহাম্মাদ সা. আল্লাহর বান্দা ও রাসূল, নামায কায়েম করা, যাকাত প্রদান করা, হজ্জ এবং রমযানের রোযা।"[৫৬৫]

**মাহে রমযানের ফযিলত**

এ মাসে আল্লাহ তাআলা প্রত্যেক রজনিতে অসংখ্য মানুষকে জাহান্নাম থেকে মুক্তি দান করেন। রাসূলুল্লাহু সা. বলেন :

وَلِلّٰهِ عُتَقَاءُ مِنَ النَّارِ، وَذٰلِكَ كُلَّ لَيْلَةٍ. أَخْرَجَهُ التِّرْمِذِيُّ

এ মাসের প্রতি রাতে আল্লাহ তাআলা জাহান্নাম থেকে বহু মানুষকে মুক্তি দিয়ে থাকেন।

এ মাসেই আল্লাহ তাআলা জান্নাতের দরজাগুলো খুলে দেন এবং জাহান্নামের দরজাসমূহ বন্ধ করে দেন। রাসূলুল্লাহ সা. বলেন :

إِذَا جَاءَ رَمَضَانُ فُتِحَتْ أَبْوَابُ الْجَنَّةِ، وَأُغْلِقَتْ أَبْوَابُ النَّارِ، وَصُفِّدَتِ الشَّيَاطِيْنُ

'যখন রমযান মাসের আগমন ঘটে তখন জান্নাতের দরজাগুলো খুলে দেয়া হয়, জাহান্নামের দরজা বন্ধ করে দেয়া হয় এবং শয়তানদের আবদ্ধ করা হয়।' (মুসলিম)

এ মাসের মাঝেই রয়েছে কদরের রাত, যে রাতের ইবাদাত হাজার মাসের ইবাদাতের চেয়েও উত্তম। আল্লাহ তাআলা বলেন :

لَيْلَةُ الْقَدْرِ خَيْرٌ مِنْ أَلْفِ شَهْرٍ .

"লাইলাতুল কদর হাজার মাস অপেক্ষা উত্তম।"[৫৬৬]

এ মাসেই আল্লাহ তাআলা মহাগ্রন্থ পবিত্র কোরআন অবতীর্ণ করেছেন। আল্লাহ তাআলা বলেন :

شَهْرُ رَمَضَانَ الَّذِي أُنْزِلَ فِيهِ الْقُرْآنُ .

'রমযান মাস, এতে নাজিল হয়েছে আল-কোরআন।'[৫৬৭]

---

[৫৬৫] বুখারি, হাদীস নং : ৮

[৫৬৬] আল কুর'আন, সূরা ক্বদর, ৯৭ : ৩

**রোযার ফযিলত**

আল্লাহ অন্যান্য আমলের তুলনায় রোযার আমলকে বিশেষ শ্রেষ্ঠত্ব দান করেছেন এবং আল্লাহ স্বয়ং রোযার প্রতিদান দেবেন বলে ঘোষণা করেছেন। আল্লাহ তাআলা হাদিসে কুদসিতে বলেন :

كُلُّ عَمَلِ ابْنِ آدَمَ لَهُ إِلَّا الصِّيَامَ، فَإِنَّهُ لِي وَأَنَا أَجْزِي بِهِ.

'মানুষের প্রতিটি কাজ তার নিজের জন্য হয়ে থাকে, কিন্তু সিয়াম শুধু আমার জন্য, আমিই তার প্রতিদান দেব।'[৫৬৮]

রোযা পালনে গুনাহ মাফ হয়। রাসূলুল্লাহ সা. বলেন :

مَنْ صَامَ رَمَضَانَ، إِيمَانًا وَاحْتِسَابًا، غُفِرَ لَهُ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِهِ

"ঈমানের সাথে ও সওয়াবের আশায় যে ব্যক্তি রোযা পালন করে তার পূর্ববর্তী সকল গুনাহ মাফ হয়ে যায়।"[৫৬৯]

রোযা কিয়ামতের দিন রোযাদারের জন্য সুপারিশ করবে। রাসূলুল্লাহ সা. বলেন :

اَلصِّيَامُ وَالْقُرْآنُ يَشْفَعَانِ لِلْعَبْدِ يَوْمَ الْقِيَامَةِ، يَقُولُ الصِّيَامُ: أَيْ رَبِّ، مَنَعْتُهُ الطَّعَامَ وَالشَّهَوَاتِ بِالنَّهَارِ، فَشَفِّعْنِي فِيهِ، وَيَقُولُ الْقُرْآنُ: مَنَعْتُهُ النَّوْمَ بِاللَّيْلِ، فَشَفِّعْنِي فِيهِ"، قَالَ: فَيُشَفَّعَانِ

"রোযা এবং কোরআন কিয়ামত দিবসে বান্দার জন্য সুপারিশ করবে। রোযা বলবে, হে রব! আমি তাকে পানাহার ও কুপ্রবৃত্তি থেকে বিরত রেখেছি। সুতরাং তুমি তার ব্যাপারে আমার সুপারিশ গ্রহণ কর।"[৫৭০]

রোযাদারের মুখের গন্ধ আল্লাহর নিকট মেশকের চেয়েও অধিক পছন্দনীয়। রাসূলুল্লাহ সা. বলেন :

---

[৫৬৭] আল কুর'আন, সূরা বাক্বারা, ২ : ১৮৫
[৫৬৮] মুসলিম, হাদীস নং : ১৬৩/১১৫১
[৫৬৯] সহীহ বুখারী, হাদীস নং : ৩৮
[৫৭০] মুসনাদে আহমদ, হাদীস নং : ৬৬২৬

وَالَّذِي نَفْسُ مُحَمَّدٍ بِيَدِهِ، لَخُلُوفُ فَمِ الصَّائِمِ أَطْيَبُ عِنْدَ اللَّهِ مِنْ رِيحِ الْمِسْكِ

"ঐ সত্তার কসম! যার হাতে মোহাম্মদের জীবন, রোযাদারের মুখের গন্ধ আল্লাহর নিকট মেশকের চেয়েও অধিক পছন্দনীয়।"[৫৭১]

রোযা দোজখের আগুন থেকে বাঁচার জন্য ঢালস্বরূপ।

إِنَّمَا الصِّيَامُ جُنَّةٌ يَسْتَجِنُ بِهِ الْعَبْدُ مِنَ النَّارِ.

"নিশ্চয় রোযা ঢালস্বরূপ, এর দ্বারা বান্দা জাহান্নামের আগুন থেকে রক্ষা পায়।" (আহমদ)

**রোযার উপকারিতা**

১. তাক্বওয়া অর্জন।

২. শয়তানের কর্তৃত্ব দুর্বল হয়। কারণ যখনই মানুষ কম খায় তখন তার প্রবৃত্তির চাহিদা দুর্বল হয়ে যায়। ফলে সে গুনাহের কাজ হতে বিরত থাকে।

৩. গুনাহ-পাপাচার থেকে অঙ্গ-প্রত্যঙ্গের সংরক্ষণ করে।

৪. ধৈর্যের অনুশীলন : কারণ রমযান মাস ধৈর্যের মাস।

৫. রোযা স্বাস্থ্যের জন্য উপকারী।

৬. রোযা জাহান্নাম থেকে বাঁচার জন্য ঢালস্বরূপ।

৭. রোযা গরিব-দুঃখীদের দুঃখ-দুর্দশা অনুধাবন করতে এবং তা লাঘবে এগিয়ে আসতে ধনীদের উৎসাহ জোগায়।

## রোযা ভঙের কারণসমূহ

১. ভুলবশত পানাহার করে রোযা নষ্ট হয়েছে মনে করে পুনরায় পানাহার করলে।

২. রোযা অবস্থায় মুখ ভরে বমি হলে বা অল্প বমি মুখে আসার পর তা গিলে ফেললে।

---

[৫৭১] সহীহ বুখারী, হাদীস নং : ১৯০৪

৩. নাকের সাহায্যে কোনো নস্য টেনে নিলে। কানের ভেতরে কোনো ওষুধ ঢেলে দিলে ও যৌনাঙ্গের ভেতরে কোনো তরল ওষুধ প্রবেশ করালে।

৪. অচেতন অবস্থায় পানাহার করলে।

৫. ইচ্ছাকৃতভাবে ওষুধ সেবন করলে।

৬. কেউ বলপূর্বক কিছু খাইয়ে দিলে।

৭. অনিচ্ছায় (যেমন ঘুমন্ত অবস্থায়) স্ত্রীর সাথে সহবাস করলে।

৮. কুলি করার সময় গলার ভেতরে পানি চলে গেলে।

৯. দাঁত থেকে বুট বা তদপেক্ষা বড় কোনো জিনিস বের করে গিলে ফেললে।

১০. কামোত্তেজিত হয়ে স্ত্রীকে চুম্বন করলে অথবা কোলে তুলে নেয়ার পর মণি বের হয়ে গেলে।

১১. সূর্যাস্ত হয়েছে মনে করে বেলা থাকা অবস্থায় ইফতার করলে।

১২. রাত আছে মনে করে প্রভাতে সাহ্‌রী খেলে।

১৩. স্পর্শ, মর্দন এবং চুম্বনে যদি অনিচ্ছা সত্ত্বেও মনি নির্গত হয়ে যায়।

১৪. গুহ্যদ্বারে পিচকারী নিলে।

মনে রাখতে হবে যে, ওপরে বর্ণিত কারণগুলোর জন্য যদি কারো রোযা ভঙ্গ হয়, তবে শুধু উক্ত রোযার কাযা আদায় করলেই চলবে।

আর কিছু কারণে রোযা ভঙ্গ হলে কাযা ও কাফ্‌ফারা উভয় আদায় করতে হবে। যেমন-

১. ইচ্ছা করে রোযা অবস্থায় পানাহার করলে।

২. বিনা ওযরে রোযা না রাখলে। অর্থাৎ, ইচ্ছা করেই রোযা পরিত্যাগ করলে।

৩. রোযা রাখা অবস্থায় ইচ্ছা করে সহবাস করলে।

৪. ইচ্ছা করে ওষুধ সেবন করলে।

৫. রোযা রাখা অবস্থায় ইচ্ছা করে যেকোনো উপায়ে মনি নির্গত করালে।

উল্লেখ্য যে, রোযা রাখা অবস্থায় যদি কেউ এমন ইনঞ্জেক্‌শন গ্রহণ করে যা দেহে খাবারের কাজ করে না, তবে তাঁর রোযা ভঙ্গ হবে না। তাছাড়া ক্ষতস্থানে মলমজাতীয় দ্রব্য যেমন : নিক্স, মিল্লাত বাম ইত্যাদি লাগালেও রোযা নষ্ট হবে না।

তিনটি শর্তে এসব (সাতটি) কারণে রোযা ভঙ্গ হবে:

ক. রোযা ভঙ্গের হুকুম ও সওমের সময় সম্পর্কে জানা থাকা।

খ. রোযা স্মরণ থাকা।

গ. স্বেচ্ছায় এসব কর্ম সম্পাদন করা। যেমন শিঙ্গার কারণে রোযা ভাঙ্গবে না ভেবে কেউ শিঙ্গা লাগাল, তাহলে তার রোযা বিশুদ্ধ, কারণ সে শিঙ্গার হুকুম সম্পর্কে জানে না।

আল্লাহ্ তা'আলা বলেন:

وَلَيْسَ عَلَيْكُمْ جُنَاحٌ فِيمَا أَخْطَأْتُم بِهِ وَلَٰكِن مَّا تَعَمَّدَتْ قُلُوبُكُمْ وَكَانَ اللَّهُ غَفُورًا رَّحِيمًا

"আর এ বিষয়ে তোমরা কোনো ভুল করলে তোমাদের কোনো পাপ নেই; কিন্তু তোমাদের অন্তরে সংকল্প থাকলে (পাপ হবে)"।[৫৭২]

رَبَّنَا لَا تُؤَاخِذْنَا إِن نَّسِينَا أَوْ أَخْطَأْنَا

"হে আমাদের রব! আমরা যদি ভুলে যাই, অথবা ভুল করি তাহলে আপনি আমাদেরকে পাকড়াও করবেন না"।[৫৭৩]

## রোযার কাযা কাফফারা

কাযা মানে হলো একটি রোযার পরিবর্তে একটি রোযা রাখা।

রোযার কাযা ও কাফ্ফারা উভয়ই আদায় করা যাদের উপর ওয়াজিব হয়ে যায়, তারা একটি রোযার পরিবর্তে একটি রোযা রাখবে আর কাফফারা স্বরূপ :

ক. দু মাস একাধারে রোযা রাখবে। কোনোক্রমে যদি এ ৬০ দিনের মধ্যে একটি রোযাও ছুটে যায়, তবে আবার প্রথম থেকে ৬০ দিন পূর্ণ করতে হবে। পূর্বের দিনগুলোর রোযা কোনো কাজে আসবে না। তবে এক্ষেত্রে লক্ষ্য রাখতে হবে, যেন কাফ্ফারা আদায় করার সময় বছরের হারামের ৫ দিনে না পড়ে। আর স্ত্রীলোকের ক্ষেত্রে যদি কাফ্ফারা আদায় করা অবস্থায় হায়েয উপস্থিত হয়, তবে হায়েযের সময় সীমার মধ্যে রোযা না রেখে পবিত্র হওয়া মাত্রই রোযা রাখা আরম্ভ করবে।

---

[৫৭২] আল কুর'আন, সূরা আল-আহযাব ৩৩ : ৫

[৫৭৩] আল কুর'আন, সূরা বাক্বারা ২ : ২৮৬

খ. রোযা রাখতে সক্ষম না হলে ৬০ জন মিসকীনকে পরিপূর্ণ তৃপ্তি সহকারে এক বেলা আহার করাবে।

গ. খাবার খাওয়াতে সক্ষম না হলে একটি সুস্থ সবল নিখুঁত গোলামকে মুক্ত করে দেবে।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: جَاءَ رَجُلٌ إِلىَ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ: هَلَكْتُ يَا رَسُوْلَ اللهِ. قَالَ: وَمَا أَهْلَكَكَ ؟ قَالَ: وَقَعْتُ عَلىٰ اِمْرَأَتِيْ فِيْ رَمَضَانَ، فَقَالَ: هَلْ تَجِدُ مَا تَعْتِقُ رَقَبَةً؟ قَالَ: لاَ. قَالَ: فَهَلْ تَسْتَطِيْعُ أَنْ تَصُوْمَ شَهْرَيْنِ مُتَتَابِعَيْنِ؟ قَالَ: لاَ. قَالَ: فَهَلْ تَجِدُ مَا تُطْعِمُ سِتِّيْنَ مِسْكِيْنًا؟ قَالَ: لاَ, ثُمَّ جَلَسَ, فَأَتَي النَّبِيّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ بِعَرَقٍ فِيْهِ تَمَرٌ. فَقَالَ: تَصَدَّقْ بِهٰذَا, فَقَالَ: أَعَلىٰ أَفْقَرَ مِنَّا؟ فَمَا بَيْنَ لاَبَتَيْهَا أَهْلُ بَيْتٍ أَحْوَجُ إِلَيْهِ مِنَّا, فَضَحِكَ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتّٰى بَدَتْ أَنْيَابُهُ، ثُمَّ قَالَ:اِذْهَبْ فَأَطْعِمْهُ أَهْلَكَ.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. এর নিকট কোনো একটি লোক এসে বললো, হে রাসূলুল্লাহ সা.! আমি হালাক হয়ে গেছি। রাসূলুল্লাহ সা. বললেন, কোন্ বস্তু তোমাকে হালাক করেছে? সে বললো রমযানের রোযা রেখে স্ত্রীসঙ্গম করে ফেলেছি। মহানবী সা. বললেন, তুমি কি কোনো দাস-দাসীকে মুক্তি দেবার ক্ষমতা রাখ? সে বললো না। রাসূলুল্লাহ সা. বলেলেন, দু'মাস কি একনাগাড়ে রোযা রাখতে পারবে? সে বললো না। রাসূলুল্লাহ সা. বললেন, ৬০ জন দরিদ্রকে খাওয়াতে পারবে? সে বললো না। তাউপর সে বসে রইল। তাউপর নবী করীম সা. এর নিকট একটি খেজুরের ঝুড়ি বা থলে এলো, যাতে কিছু খেজুর ছিল। রাসূলুল্লাহ সা. তাকে বলেছেন, এগুলো তুমি সাদকা করে দিবে। সে বললো আমার থেকে বেশি দরিদ্রকে কি দান করতে হবে?

মদীনার দুটি পাহাড়ের মধ্যবর্তী এলাকায় আমার থেকে বেশি অভাবী পরিবার আর নেই। মহানবী সা. তার এরূপ কথা শুনে জোরে হেসে ফেললেন, এমনকি তাঁর চোয়ালের দাঁতগুলো পর্যন্ত প্রকাশ হয়ে পড়লো। তাউপর তিনি বললেন, যাও এটা তোমার পরিবারকে খাওয়াও গিয়ে।"[৫৭৪]

### যেসব কারণে রোযা ভঙ্গ হয় না

১. ভুলবশত পানাহার। রাসূলুল্লাহ সা. বলেন:

مَنْ نَسِيَ وَهُوَ صَائِمٌ، فَأَكَلَ أَوْ شَرِبَ، فَلْيُتِمَّ صَوْمَهُ، فَإِنَّمَا أَطْعَمَهُ اللهُ وَسَقَاهُ

"যদি কোনো ব্যক্তি রোযা অবস্থায় ভুলবশত পানাহার করে ফেলে সে যেন তার রোযা পূর্ণ করে। কেননা আল্লাহই তাকে পানাহার করিয়েছেন।"[৫৭৫]

২. অনিচ্ছাকৃত বমি করা। রাসূলুল্লাহ সা. বলেন:

مَنْ ذَرَعَهُ قَيْءٌ، وَهُوَ صَائِمٌ، فَلَيْسَ عَلَيْهِ قَضَاءٌ

"যার অনিচ্ছাকৃত বমি হয়েছে তার রোযা কাযা করার প্রয়োজন নেই।"[৫৭৬]

৩. রোযা অবস্থায় স্বপ্নদোষ হলে।

৪. রোগের কারণে উত্তেজনা ব্যতীত বীর্য নির্গত হলে।

৫. স্ত্রী চুম্বন অথবা আলিঙ্গন করার কারণে রোযা ভঙ্গ হবে না।

আয়িশা রা. থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সা. রোযা অবস্থায় তাকে চুম্বন করতেন। কিন্তু যে ব্যক্তি চুম্বন বা আলিঙ্গনের কারণে উত্তেজিত হয়ে নিজেকে সংযত রাখতে পারবে না, তার জন্য স্ত্রী চুম্বন ও আলিঙ্গন করা মাকরূহ।

### রোযা মাকরূহ হওয়ার কারণসমূহ

নিম্নোক্ত কারণে রোযা মাকরূহ হয় :

১. শিঙ্গা লাগানো।

২. চোখে সুরমা লাগানো।

---

[৫৭৪] 'সাতজনে' শব্দ মুসলিমের। বুখারী ১৯৩৬ মুসলিম ১১১১ আবু দাউদ ২৩৯০ নাসায়ী ২১২-২১৫ তিরমিযী ৭২৪ ইবনে মাজাহ ৬৭১ আহমদ ২০৮।

[৫৭৫] সহীহ মুসলিম, হাদীস নং : ১৭১/১১৫৫

[৫৭৬] সুনানে আবি দাউদ, হাদীস নং : ২৩৮০

৩. অশ্লীল কথা-বার্তা বলা।
৪. কাউকে গালি দেয়া।
৫. মুখ দিয়ে অযথা কোনো বস্তুর স্বাদ গ্রহণ করা।
৬. গীবত করা।
৭. গরমের কারণে বারবার কুলি করা।
৮. দাঁত হতে বের করে কোনো কিছু চিবিয়ে খাওয়া।
৯. অধিক গরমের কারণে গায়ে ভেজা কাপড় জড়িয়ে রাখা।

## যেসব অবস্থায় রোযা ভঙ্গ করা জায়েয

দুটি পর্যায়ে কোনো ব্যক্তি রোযা ভঙ্গ করতে পারে। যথাঃ ক. স্থায়ীভাবে, খ. সাময়িকভাবে। যেমন-

**ক. স্থায়ীভাবেঃ** কোনো ব্যক্তি যদি চির উন্মাদ বা পাগল হয়ে যায় তবে সে সর্বদা রোযা ভঙ্গ করতে পারবে। তার উপর কোনো ফিদিয়া বা অন্য কিছু ওয়াজিব হবে না। কারণ সে শরীয়তের বিধানভুক্ত থাকে না।

**খ. সাময়িকভাবেঃ** নিম্নবর্নিত ব্যক্তিগণ সাময়িকভাবে রোয়া ভঙ্গ করতে পারেন । যেমন -

১. এমন রোগাক্রান্ত ব্যক্তি যে রোযা রাখলে রোগ বৃদ্ধির আশঙ্কা থাকে।
২. গর্ভবতী নারী ; যে রোযা রাখলে সন্তানের সমস্য দেখা দিতে পারে।
৩. স্ত্রীলোকের হায়েয নিফাসের সময়।
৪. এমন বৃদ্ধ যে রোযা রাখলে মৃত্যুর আশস্কা রয়েছে।
৫. মুসাফির ব্যক্তি সফরের সময়।

## রোযাদারের জন্যে বৈধ কাজসমূহ

একজন রোযাদারের জন্যে রোযা অবস্থায় যেসব কাজ বৈধ তা নিম্নরূপ-

**১.** গোঁফে তেল ব্যবহার করা।
**২.** চোখে সুরমা লাগানো।
**৩.** মিসওয়াক করা।
**৪.** গোসল করা।
**৫.** শরীরে ঢুস ব্যবহার করা।
**৬.** অনিচ্ছাকৃত বমি করা।
**৭.** এমনভাবে কুলি করা, যাতে পেটে পানি প্রবেশের আশঙ্কা না থাকে।
**৮.** সতর্ক হয়ে নাকে পানি দেয়া, যাতে ভেতরে পানি চলে না যায়।
**৯.** স্ত্রীকে চুমা দেওয়া, যদি বীর্যপাতের আশঙ্কা না থাকে।

**১০.** স্ত্রীর সাথে স্বাভাবিক মেলামেশা করা, যদি বীর্যপাত ঘটার আশঙ্কা না থাকে।

**১১.** শিঙ্গা লাগানো, যদি এর দ্বারা রোযাদার দুর্বল হয়ে পড়ার আশঙ্কা না থাকে। স্বামীর বকুনী খাওয়ার আশঙ্কা থাকলে তরকারির স্বাদ গ্রহণ করা।

**১২.** মুসাফির অবস্থায় অসহ্য কষ্ট হলে রোযা ছেড়ে দেওয়া।

**১৩.** সন্তানকে দুধপান না করালে যদি সন্তানের স্বাস্থ্য নষ্ট হওয়ার আশঙ্কা থাকে তবে রোযা ছেড়ে দেওয়া বৈধ, কিন্তু পরবর্তীতে কাযা আদায় করতে হবে।

**১৪.** প্রয়োজন মনে করলে সন্তানের মুখে খাবার চিবিয়ে দেওয়া।

## সাহরীর বর্ণনা

শেষ রাতে রোযার নিয়্যতে কিছু খাওয়াকে সাহরী বলে। সাহরী খাওয়া সুন্নাত। সাহরীর সময় একটি খুরমা বা সামান্য পানি পান করলেও সাহরীর সুন্নাত আদায় হয়ে যাবে।

যদি কোনো কারণে রাতে ঘুম থেকে জাগ্রত হতে না পারে, তাহলে সাহরী না খেয়ে রোযা রাখলেও হয়ে যাবে। সাহরী না খাওয়ার অজুহাতে রোযা ভঙ্গ করলে গুনাহ হবে। সুবহে সাদিকের পূর্ব পর্যন্ত সাহরী খাওয়া জায়েয। সুবহে সাদিক হয়ে গেলে আর কিছুই খাওয়া জায়েয নয়। খেলে রোযা নষ্ট হয়ে যাবে। হ্যাঁ, যদি কেউ সময়মত সাহরী খেতে না পারে এবং রোযা রাখার পর খুবই দুর্বল হয়ে পড়ে, তাহলে রোযা ভঙ্গ করতে পারবে, তবে পরে কাযা করতে হবে।

দেরী করে সাহরী খাওয়া সুন্নত। সাবধানতার জন্য অধিক রাত অবশিষ্ট থাকতে সাহরী খাওয়া ভালো নয়। আরো স্মরণীয়-

১. সাহরী খাওয়ার সময় ছিল না, কিছু সময় আছে মনে করে সাহরী খেলে সে রোযা হবে না। উহা পরে কাযা করে নেবে।

২. সাহরী খেতে না পারলেও রোযা রাখতে হবে। দুর্বলতার আশঙ্কায় রোযা না রাখা অন্যায়।

৩. সাহরীর সময় আছে কি-না আছে এরূপ সন্দেহ হলে সাহরী খাওয়া যাবে না। না খেয়েই রোযা রাখতে হবে। না খেয়ে রোযা রাখা অসম্ভব হলে পরে কাযা করবে।

## ইফতারের বর্ণনা

সারাদিন রোযা রাখার পর সূর্য অস্ত যাওয়ার সাথে সাথে যে আহার বা পানাহার করে রোযা ভঙ্গ করা হয়, তাকে ইফতার বলে।

সূর্য অস্ত যাওয়ার সাথে সাথেই ইফতারের সময়। তবে বেশি সময় থাকে না। তাই যথাসম্ভব সাথে সাথেই ইফতার করতে হবে।

## ইফতারের ফযিলত

মহান আল্লাহ রোযার মধ্যে যেমন ফযিলত দান করেছেন, রোযার ইফতারের মধ্যেও তেমন ফযিলত দান করছেন।

রোযাদারগণ ইফতারের সামগ্রীসমূহ সামনে নিয়ে যখন ইফতার করার জন্য অপেক্ষা করতে থাকে, নির্দিষ্ট সময়ের পূর্বে একটি দানাও মুখে তুলে নেয় না, তখন মহান আল্লাহ বান্দার এ তাক্বওয়া দেখে অত্যন্ত সন্তুষ্ট হন।

রাসূল (স) বলেছেন, তোমরা যখন ইফতার কর, তখন খুরমা দ্বারা ইফতার কর। কারণ, এর মধ্যে বরকত আছে। খুরমা না থাকলে যেকোনো ফল অথবা পানি কিংবা দুধ দ্বারা ইফতার করা যায়।

অপরকে ইফতার করানোর ফযিলত সম্পর্কে রাসূল (স) বলেছেন-

مَنْ فَطَّرَ فِيْهِ صَائِمًا كَانَ مَغْفِرَةً لِذُنُوْبِهِ وَعِتْقَ رَقَبَتِهِ مِنَ النَّارِ

'যে ব্যক্তি রমযান মাসে কোনো রোযাদার ব্যক্তিকে ইফতার করায়, সেটা তার গুনাহ মোচন করে এবং দোযখের আগুন থেকে রোযাদারের মুক্তির কারণ হয়।'

অন্য হাদীসে ইরশাদ হয়েছে-

مَنْ فَطَّرَ صَائِمًا عَلَى تَمْرَةٍ اَوْ شَرْبَةٍ مِنْ مَاءٍ اَوْ مُذَقَّةِ لَبَنٍ كَانَ لَهُ مَغْفِرَةٌ وَهُوَ شَهْرٌ اَوَّلُهُ رَحْمَةٌ وَاَوْسَطُهُ مَغْفِرَةٌ وَاٰخِرُهُ عِتْقٌ مِنَ النَّارِ

"যে ব্যক্তি রোযাদারকে কিছু খেজুর বা সামান্য পানির শরবত কিংবা এক ঢোক দুধ দ্বারা ইফতার করায়, তা তার জন্য ক্ষমার কারণ হয়। এ রমযান মাসের প্রথমভাগে আল্লাহর রহমত, মধ্যভাগে গুনাহ মোচন এবং শেষভাগে জাহান্নাম থেকে মুক্তি বিদ্যমান।"[৫৭৭]

---

[৫৭৭] মুসনাদে জামি'আ ৭/৪৮৫৪

## ইফতারের দু'আ

اَللّٰهُمَّ لَكَ صُمْتُ وَعَلٰى رِزْقِكَ اَفْطَرْتُ بِرَحْمَتِكَ يَااَرْحَمَ الرَّاحِمِيْنَ

'হে আল্লাহ! তোমারই (সন্তুষ্টির) জন্য রোযা রেখেছি এবং তোমারই উপর নির্ভর করেছি এবং এখন তোমারই অনুগ্রহে ইফতার করছি।'[৫৭৮]

## সিয়াম বা রোযা পালন সম্পর্কিত সুন্নাতসমূহ

### ১। আকাশ মেঘাচ্ছন্ন হলে চাঁদের ৩০ দিন পূর্ণ করা

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ اِبْنِ عُمَرَ رَضِىَ اللّٰهُ عَنْهُمَا قَالَ : سَمِعْتُ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ: إِذَا رَأَيْتُمُوْهُ فَصُوْمُوْا, وَإِذَا رَأَيْتُمُوْهُ فَأَفْطِرُوْا, فَإِنْ غُمَّ عَلَيْكُمْ فَاقْدِرُوْا لَهُ . وَلِمُسْلِمٍ: فَإِنْ أُغْمِيَ عَلَيْكُمْ فَاقْدِرُوْا لَهُ ثَلَاثِيْنَ . وَلِلْبُخَارِيِّ: فَأَكْمِلُوا الْعِدَّةَ ثَلَاثِيْنَ . وَلَهُ فِي حَدِيْثِ أَبِيْ هُرَيْرَةَ رَضِىَ اللّٰهُ عَنْهُ فَأَكْمِلُوْا عِدَّةَ شَعْبَانَ ثَلَاثِيْنَ .

"ইবনে ওমর রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যখন তোমরা (রমযানের) নতুন চাঁদ দেখবে তখন রোযা রাখবে আর যখন (সাওয়াল মাসের) নতুন চাঁদ দেখবে তখন রোযা রাখা হতে বিরত থাকবে। যদি মেঘাচ্ছন্ন থাকায় চাঁদ দেখা না যায়, তবে চাঁদের 'পরিমাণ'[৫৭৯] পূরণ করে নাও।" (মুসলিম শরীফে আছে, চাঁদের 'ঊনত্রিশতম দিনে' মেঘাচ্ছন্ন হেতু চাঁদ দেখা না গেলে গণনা পূর্ণ করবে। বুখারীতে আছে, ৩০ দিনের গণনা পূর্ণ করবে।), (বুখারী শরীফে আবু হুরাইরা রা. হতে বর্ণিত হাদীসে আছে, মেঘাচ্ছন্ন থাকায় চাঁদ দেখা না গেলে 'শাবান মাসের ত্রিশ দিন পূর্ণ করে নেবে'।)" [৫৮০]

---

[৫৭৮] সুনানে আবু দাউদ ২/২৩৫৮

[৫৭৯] শাবানের ২৯ তারিখে নতুন চাঁদ দেখা না গেলে শাবান মাসকে ত্রিশ দিনে পূর্ণ করে নিতে হবে। এভাবেই যদি রমযানের ২৯ তারিখে শাওয়ালের চাঁদ দেখা না যায় তবে রমযানের ত্রিশ দিন পূর্ণ করতে হবে। চন্দ্রমাস একত্রিশ দিন হয় না, তাই এরপরে আর চাঁদ দেখার প্রয়োজন নেই।

[৫৮০] বুখারী ১৯০, মুসলিম ১০৮০।

**২। চাঁদ দেখে রোযা শুরু করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ اِبْنِ عُمَرَ رَضِيَ اللّٰهُ عَنْهُمَا قَالَ: تَرَاءِى النَّاسُ الْهِلَالَ, فَأَخْبَرت رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنِّي رَأَيْتُهُ فَصَامَ وَأَمَرَ النَّاسَ بِصِيَامِهِ.

"হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রা. হতে বর্ণিত, তিনি বলেন, জনগণ আমাকে চাঁদ দেখালো। আমি নবী করীম সা. কে সংবাদ দিলাম চাঁদ দেখেছি। ফলে তিনি নিজে রোযা রাখলেন ও জনগণকে রোযা রাখার আদেশ দিলেন।"[৫৮১]

**৩। কোনো মুসলমান কর্তৃক চাঁদ দেখা নিশ্চিত হয়ে রোযা রাখা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ اِبْنِ عَبَّاسٍ رَضِيَ اللّٰهُ عَنْهُمَا أَنَّ أَعْرَابِيًّا جَاءَ إِلَى النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ: إِنِّي رَأَيْتُ الْهِلَالَ, فَقَالَ: أَتَشْهَدُ أَنْ لَا إِلٰهَ إِلَّا اللّٰهُ قَالَ: نَعَمْ. قَالَ: أَتَشْهَدُ أَنَّ مُحَمَّدًا رَسُوْلُ اللّٰهِ قَالَ: نَعَمْ. قَالَ: فَأَذِّنْ فِي النَّاسِ يَا بِلَالُ أَنْ يَصُوْمُوْا غَدًا.

"হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. হতে বর্ণিত, তিনি বলেন, কোনো এক লোক রাসূলুল্লাহ সা. এর সামনে এসে বললো, আমি চাঁদ দেখেছি। রাসূলুল্লাহ সা. একথা শুনে বললেন, তুমি কি এ সত্যের সাক্ষ্য দাও যে, 'আল্লাহ ছাড়া কোনো উপাস্য নেই' সে বললো, হ্যাঁ। তাউপর রাসূলুল্লাহ সা. বললেন, তুমি কি সাক্ষ্য দাও যে, 'মুহাম্মদ সা. আল্লাহর রাসূল (প্রেরিত মহাপুরুষ)। লোকটা বললো হ্যাঁ। অতঃপর রাসূলুল্লাহ সা. বলেন, হে বিলাল জনগণের মধ্যে আগামী কাল রোযা রাখার নির্দেশটি ঘোষণা করে দাও।"[৫৮২]

---

[৫৮১] আবু দাউদ ২৩৪২, ইবনে হিব্বান ২৪৩৮ ও হাকিম ৪২৩/১ হাদীসটিকে সহীহ বলেছেন।

[৫৮২] আবু দাউদ ২৩৪ নাসায়ী ১৩২-৪ তিরমিযী ৬৯ পাঁচজনে, ইবনে খুযায়মা ১৯২৩ ও ইবনে হিব্বান ৮৭০ একে সহীহ বলেছেন। ইমাম নাসায়ী এর মুরসাল হওয়ার অভিমতকে প্রাধান্য দিয়েছেন।

**৪। রোযার নিয়্যত করা**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ حَفْصَةَ أُمِّ الْمُؤْمِنِيْنَ رَضِيَ اللّٰهُ عَنْهَا, عَنِ النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنْ لَمْ يُبَيِّتِ الصِّيَامَ قَبْلَ الْفَجْرِ فَلَا صِيَامَ لَهُ . وَلِلدَّارَقُطْنِيِّ: لَا صِيَامَ لِمَنْ لَمْ يَفْرِضْهُ مِنَ اللَّيْلِ .

"উম্মুল মুমেনীন হাফসা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি ফজরের আগে রোযা রাখার নিয়্যত না করবে তার রোযা (সিদ্ধ) নয়।"[৫৮৩]

তবে এক্ষেত্রে মৌখিক নিয়্যত শর্ত নয়।

**৫। দেরী করে ইফতার করা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ سَهْلِ بْنِ سَعْدٍ رَضِيَ اللّٰهُ عَنْهُمَا, أَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: لَا يَزَالُ النَّاسُ بِخَيْرٍ مَا عَجَّلُوا الْفِطْرَ .

"সাহল বিন সা'আদ রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, লোক যতদিন অবিলম্বে রোযার ইফতার করবে ততদিন তারা কল্যাণের অধিকারী হতেই থাকবে।"[৫৮৪]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. অন্যত্র বলেন

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللّٰهُ عَنْهُ عَنِ النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: قَالَ اللّٰهُ عَزَّ وَجَلَّ أَحَبُّ عِبَادِيْ إِلَيَّ أَعْجَلُهُمْ فِطْرًا .

"তিরমিযীতে আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন যে, মহান আল্লাহ তা'আলা বলেছেন, অবিলম্বে রোযার ইফতারকারী ব্যক্তিগণ আমার বান্দাদের মধ্যে সর্বাপেক্ষা আমার কাছে প্রিয়।"[৫৮৫]

---

[৫৮৩] পাঁচজনে, তিরমিযী ৭৩০ ও নাসায়ী ১৯৬/২ এর মাওকুফ হওয়াকে অধিক গুরুত্ব দিয়েছেন, ইবনে খুযায়মা ১৯৩৩ ও ইবনে হিব্বান মারফুরূপে একে সহীহ বলেছেন। (১) দারাকুতনীতে ১৭২/২ আছে, যে রাত্রিতে রোযা রাখা ঠিক না করবে তার রোযা হবে না। (এটা ফরজ রোযার জন্য) (আবু দাউদ ২৪৫৪ ইবনে মাজাহ ১৭০০)।

[৫৮৪] বুখারী ১৭৫৭, মুসলিম ১০৯৮।

[৫৮৫] যারা সূর্যাস্তের পরও বিলম্ব করে ইফতার করাকে ভালো মনে করেন তাঁদের এ ধারণা সম্পূর্ণ অযৌক্তিক ও ইসলামের শিক্ষার বিপরীত। (তিরমিযী ৭০০)

**৬। রোযা পালনের জন্য সাহরী খাওয়ার সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

وَعَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِىَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ تَسَحَّرُوْا فَإِنَّ فِي السُّحُوْرِ بَرَكَةً.

"আনাস বিন মালিক রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমরা সাহরী খাবে; বস্তুত রোযার জন্য সাহরী খাওয়াতে বরকত (কল্যাণ) রয়েছে।"[৫৮৬]

**৭। খেজুর দ্বারা ইফতার শুরু করা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ سَلْمَانَ بْنِ عَامِرِ الضَّبِّيِّ رَضِىَ اللهُ عَنْهُ عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: إِذَا أَفْطَرَ أَحَدُكُمْ فَلْيُفْطِرْ عَلَى تَمْرٍ, فَإِنْ لَمْ يَجِدْ فَلْيُفْطِرْ عَلَى مَاءٍ, فَإِنَّهُ طَهُوْرٌ.

"সুলায়মান বিন আমের রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, ইফতারকারী যেন খেজুর দ্বারা ইফতার করে, তা না পেলে পানি দ্বারা ইফতার করবে। কেননা তা পবিত্রকারী।"[৫৮৭] (পাঁচজনে রিওয়ায়েত করেছেন।)

**৮। রোযা রেখেও যাদের রোযা হয় না**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِىَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ لَمْ يَدَعْ قَوْلَ الزُّوْرِ وَالْعَمَلَ بِهِ, وَالْجَهْلَ, فَلَيْسَ لِلّٰهِ حَاجَةٌ فِي أَنْ يَدَعَ طَعَامَهُ وَشَرَابَهُ.

---

[৫৮৬] বুখারী ১৯২৩, মুসলিম ১০৯৫।

[৫৮৭] ইবনে খুযায়মা ও ইবনে হিব্বান সহীহ বলেছেন। (সহীহ আত তিরমিযী: ৬৯৫)

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে রোযাদার মিথ্যা বলা বা মিথ্যার অনুকূলে কাজ করা এবং অজ্ঞতা ত্যাগ না করবে তার পানাহার ত্যাগের কোনোই প্রয়োজন (মূল্য) আল্লাহর নিকট নেই।"[৫৮৮]

### ৯। রোযাবস্থায় আত্মনিয়ন্ত্রণ করে স্ত্রীকে চুম্বন করা বৈধ

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ رَضِىَ اللهُ عَنْهَا قَالَتْ: كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يُقَبِّلُ وَهُوَ صَائِمٌ، وَيُبَاشِرُ وَهُوَ صَائِمٌ، وَلٰكِنَّهُ أَمْلَكُكُمْ لِإِرْبِهِ.

"তিনি বলেন, আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. (স্ত্রীকে) রোযার অবস্থায় চুম্বন দিতেন ও আলিঙ্গন করতেন। কিন্তু তিনি তোমাদের থেকে অধিক আত্মসংযমশীল ছিলেন। (যদি আত্মসংযম না হওয়ার আশঙ্কা থাকে তবে চুম্বন বা আবেদনময়ী কোনো আচরণ করবে না)।"[৫৮৯]

### ১০। রোযাবস্থায় শিঙ্গা লাগানোর বিধান

**এ প্রসঙ্গে তিনটি বিধান প্রণিধানযোগ্য**

**ক. সিঙ্গা লাগানো বৈধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ اِبْنِ عَبَّاسٍ رَضِىَ اللهُ عَنْهُمَا; أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ اِحْتَجَمَ وَهُوَ مُحْرِمٌ، وَاحْتَجَمَ وَهُوَ صَائِمٌ.

"হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ইহরামের অবস্থায় ও রোযাদার অবস্থায় শিঙ্গা লাগাতেন (শরীরের দূষিত রক্তক্ষরণ বিশেষ উপায়ে করাতেন।)"[৫৯০]

---

[৫৮৮] বুখারী ৬০৫৭, আবু দাউদ ২৩৬২; শব্দ আবু দাউদের।

[৫৮৯] বুখারী, মুসলিম, শব্দ মুসলিমের; (১) অন্য এক রিওয়ায়েতে আছে, তিনি এরূপ রামযানে করতেন এ হাদীস থেকে বোঝা যাচ্ছে, আমাদের জন্য রোযার অবস্থায় স্ত্রীকে চুম্বন করা ও আলিঙ্গন করা নিষিদ্ধ (বুখারী:১৯২৭, মুসলিম: ১১০৬)

[৫৯০] বুখারী ১৯৩৮।

**খ. শিঙ্গা লাগানো মাকরূহ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: أَوَّلُ مَا كُرِهَتِ الْحَجَّامَةُ لِلصَّائِمِ; أَنَّ جَعْفَرَ بْنَ أَبِي طَالِبٍ احْتَجَمَ وَهُوَ صَائِمٌ, فَمَرَّ بِهِ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ: "أَفْطَرَ هٰذَانِ", ثُمَّ رَخَّصَ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ بَعْدُ فِي الْحَجَّامَةِ لِلصَّائِمِ, وَكَانَ أَنَسٌ يَحْتَجِمُ وَهُوَ صَائِمٌ.

"হযরত আনাস বিন মালেক রা. হতে বর্ণিত, তিনি বলেন, প্রথম দিকে শিঙ্গা লাগানো মাকরূহ হওয়ার কারণ এই ছিল যে, জাফর বিন আবু তালিব রা. রোযার অবস্থায় শিঙ্গা লাগিয়েছিলেন, আর রাসূলুল্লাহ সা. তার কাছ দিয়ে যাচ্ছিলেন, তিনি বললেন, এরা দুজনেই (হাজেম ও মাহজুম) রোযা ভঙ্গ করে ফেলেছে। তাউপর রাসূলুল্লাহ সা. রোযাদারকে (শিঙ্গা) লাগানের ব্যাপারে ছাড় দিয়েছেন। ফলে আনাস রা. রোযা অবস্থায় সিঙ্গা লাগাতেন।"[৫৯১]

**গ. শিঙ্গা লাগানো হারাম**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ شَدَّادِ بْنِ أَوْسٍ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَتَى عَلَىٰ رَجُلٍ بِالْبَقِيْعِ وَهُوَ يَحْتَجِمُ فِيْ رَمَضَانَ. فَقَالَ: أَفْطَرَ الْحَاجِمُ وَالْمَحْجُوْمُ.

"শাদ্দাদ বিন আওস রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. 'বাকী নামক স্থানে একটি লোকের কাছে এসেছিলেন, সে তখন রামযান মাসে শিঙ্গা লাগাচ্ছিল। মহানবী সা. বললেন, শিঙ্গা যে লাগালো আর যার শরীরে লাগানো হলো উভয়েই রোযা ভঙ্গ করে ফেলেছে।"[৫৯২]

---

[৫৯১] দারাকুতনী ৭/১৮২/২ এবং তিনি একে মজবুত সনদের হাদীস বলেছেন।

[৫৯২] এটা ইবনে আব্বাসের বর্ণিত হাদীসের দ্বারা রহিত হয়েছে। কারণ শাদ্দাদের বর্ণিত হাদীসে ৮ই হিজরীর মক্কা বিজয়ের ঘটনার কথা বিবৃত হয়েছে আর ইবনে আব্বাসের বর্ণিত হাদীসে ১০ম হিজরীর বিদায় হজ্জের ঘটনার কথা বিবৃত হয়েছে। অতএব এ রক্তক্ষরণে রোযা নষ্ট হবে না। – নাইলুল

**বি. দ্র:** তবে অধিকাংশ মুহাদ্দিসের মতে রোযাবস্থায় সিঙ্গা লাগানো মাকরূহ, এবং এর দ্বারা রোযা ভঙ্গ হয় না।

### ১১। রোযাবস্থায় সুরমা লাগানো বৈধ

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا, أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ اِكْتَحَلَ فِيْ رَمَضَانَ, وَهُوَ صَائِمٌ. قَالَ التِّرْمِذِيُّ: لَا يَصِحُّ فِيْهِ شَيْءٌ.

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. রোযা রেখে চোখে সুরমা লাগিয়েছেন।"[৫৯৩]

### ১২। রোযাবস্থায় ভুলক্রমে পান করলে যা করতে হবে

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ نَسِيَ وَهُوَ صَائِمٌ, فَأَكَلَ أَوْ شَرِبَ, فَلْيُتِمَّ صَوْمَهُ, فَإِنَّمَا أَطْعَمَهُ اللهُ وَسَقَاهُ.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, কোনো রোযাদার যদি রোযার অবস্থায় ভুলে খায় বা পানি পান করে, তবে সে যেন তার রোযা পুরো করে। কেননা, তাকে তো আল্লাহ আহার ও পান করিয়েছেন।"[৫৯৪]

### ১৩। ভুলক্রমে রোযাভঙ্গ হয়ে গেলে যা করতে হবে

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

وَلِلْحَاكِمِ: مَنْ أَفْطَرَ فِيْ رَمَضَانَ نَاسِيًا فَلَا قَضَاءَ عَلَيْهِ وَلَا كَفَّارَةَ.

"হাকিমে আছে, যে ব্যক্তির ভুলক্রমে রোযা ভেঙ্গে যায় তার জন্য কোনো কাযা বা কাফফারা নেই।"[৫৯৫]

---

আওতার। (আবু দাউদ ২৩২৯ নাসায়ী ৩১৪৪ ইবনে মাজাহ ১২৮১ তিরমিযী ব্যতীত পাঁচজনে: আহমাদ ২৮৩, ইবনে খুযায়মা ও ইবনে হিব্বান ২১৮-২১৯ একে সহীহ বলেছেন।)

[৫৯৩] ইবনে মাজাহ ১৬৭৮ দুর্বল সনদে। তিরমিযী বলেছেন –এ ব্যাপারে কোন সহীহ রেওয়ায়্যাত নেই।

[৫৯৪] বুখারী ১৯২৩, মুসলিম ১১৫৫।

[৫৯৫] এ হাদীস সহীহ। হাকেম ৪৩০।

**১৪। রোযাবস্থায় বমির বিধান**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِيْ هُرَيْرَةَ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ ذَرَعَهُ الْقَيْءُ فَلَا قَضَاءٌ عَلَيْهِ, وَمَنِ اسْتَقَاءُ فَعَلَيْهِ الْقَضَاءُ.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যার বমি অনিচ্ছা সত্ত্বেও বেরিয়ে আসে তার রোযা কাযা হয় না, (অর্থাৎ ঠিক থাকে) আর যে ইচ্ছাপূর্বক বমি করে তার রোযা কাযা হয়। (অর্থাৎ রোযা ভেঙ্গে যায়)।"[৫৯৬]

**১৫। নাপাক অবস্থায় থাকা ব্যক্তির রোযার বিধান**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ وَأُمِّ سَلَمَةَ رَضِيَ اللهُ عَنْهُمَا أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يُصْبِحُ جُنُبًا مِنْ جِمَاعٍ, ثُمَّ يَغْتَسِلُ وَيَصُوْمُ.

"হযরত আয়িশা ও উম্মে সালামা রা. হতে বর্ণিত, রাসূলুল্লাহ সা. স্ত্রীসঙ্গমজনিত জুনুবী (নাপাক) অবস্থায় সকাল করতেন, তাউপর (ফজরের নামাযের আগে) গোসল করতেন ও রোযা রাখতেন।"[৫৯৭]

মুসলিম শরীফে কেবল উম্মে সালামার বর্ণনায় আছে –তিনি ঐরূপ রোযার কাযাও করতেন না।

**তারবীর নামায**

তারাবীহ শব্দের অর্থ হলো : বসা, বিশ্রাম করা, আরাম করা। রমযানের রাতে জামাআতের সাথে এ নামায আদায় করা হয়। মহানবী সা. রমযানের রাতে ৪ রাকআত নামাযের পর পর বিশ্রাম দিয়ে এ নামায আদায় করতেন বলে ফকিহগণ এর নাম দিয়েছেন তারাবীর নামায। নবী করীম সা. এ সালাতের প্রতি উৎসাহ প্রদান করেছেন। তিনি বলেছেন:

مَنْ قَامَ رَمَضَانَ إِيمَانًا وَاحْتِسَابًا، غُفِرَ لَهُ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِهِ

"রমযানে যে ঈমান ও সওয়াবের আশায় কিয়াম করল, আল্লাহ তার পূর্বের সকল পাপ ক্ষমা করে দেবেন"।[৫৯৮]

---

[৫৯৬] আবু দাউদ ২৩৮০ নাসায়ী ২১৫/২ আহমদ ৪৭৮ তিরমিযী ১২০ ইবনে মাজাহ ১৬৭৬ পাঁচজনে, ইমাম আহমদ একে দুর্বল বলেছেন ও ইমাম দারাকুতনী একে মজবুত সনদের হাদীস বলেছেন।

[৫৯৭] বুখারী ১৬৭১, মুসলিম ১১০৯।

## তারাবীর নামায আদায়ের সময়

রমযান মাসে ইশার পর থেকে ফজর উদিত হওয়া পর্যন্ত এ নামায আদায়ের সময়। এশার আদায়ের পর বিতর নামাযের আগে পড়া উত্তম।

## তারাবীর নামাযের হুকুম

চার ইমামসহ ফকীহগণ তারাবীহর নামায পড়াকে রোযাদার নারী পুরুষের জন্য সুন্নাতে মুয়াক্কাদা বলেছেন। নবীজী সব সময় এ নামায আদায় করতেন। কখনো ছেড়ে দিতেন না, কাজেই এই নামায আদায় করা জরুরি, তবে ফরজের ন্যায় অত্যাবশ্যকীয় নয়।

## জামাআতে তারাবীর নামায আদায়

তারাবীর নামাযের ইতিবৃত্ত তিনটি স্তরে আলোচিত।

## ১. রাসূলুল্লাহ সা.এর যুগে তারাবীহ

রাসূলুল্লাহ সা.-এর যুগে তারাবীর নামায সম্মিলিতভাবে জামাআতে আদায় করা হতো না। রাসূলুল্লাহ সা. তার জীবদ্দশায় মাত্র তিনদিন অঘোষিতভাবে জামাআতের সঙ্গে তারাবীর নামায আদায় করেছিলেন। রাসূলুল্লাহ সা.-এর এই আমলের প্রতি সাহাবায়ে কেরাম এত ঝুঁকে পড়েন যে, মসজিদে ভিড় জমে যায়। সাহাবায়ে কেরামের এই প্রবল উৎসাহ দেখে রাসূলুল্লাহ সা. আশঙ্কা করলেন যে, এটি উম্মতের উপর ফরজ করে দেয়া হতে পারে। উম্মতের কষ্টের কথা বিবেচনা করে রাসূলুল্লাহ সা. জামাআতে তারাবী আদায় করা বন্ধ করে দিলেন। এ প্রসঙ্গে হাদীসের বাণী–

عَنْ عَائِشَةَ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ صَلَّى فِي الْمَسْجِدِ ذَاتَ لَيْلَةٍ، فَصَلَّى بِصَلَاتِهِ نَاسٌ، ثُمَّ صَلَّى مِنَ الْقَابِلَةِ، فَكَثُرَ النَّاسُ، ثُمَّ اجْتَمَعُوا مِنَ اللَّيْلَةِ الثَّالِثَةِ، أَوِ الرَّابِعَةِ فَلَمْ يَخْرُجْ إِلَيْهِمْ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، فَلَمَّا أَصْبَحَ، قَالَ: «قَدْ رَأَيْتُ الَّذِي صَنَعْتُمْ، فَلَمْ يَمْنَعْنِي مِنَ الْخُرُوجِ إِلَيْكُمْ إِلَّا أَنِّي خَشِيتُ أَنْ تُفْرَضَ عَلَيْكُمْ» قَالَ: وَذَلِكَ فِي رَمَضَانَ

---

[৫৯৮] সহীহ বুখারী, হাদীস নং : ৩৭

হযরত আয়িশা (রা) থেকে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ (স) এক রাতে মসজিদে তারাবী পড়লেন। সাহাবীগণও তাঁর সঙ্গে নামাযে শামিল হলেন। দ্বিতীয় রাতে মুকতাদী সংখ্যা আরও বেড়ে গেল। এরপর তৃতীয় বা চতুর্থ রাতে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তারাবীর জন্য মসজিদে আসলেন না। সকালে সবাইকে লক্ষ করে বললেন, 'আমি তোমাদের আগ্রহ ও উপস্থিতি লক্ষ করেছি, কিন্তু এ নামায তোমাদের উপর ফরয হয়ে যাবে এই আশঙ্কায় আমি তোমাদের কাছে আসিনি।'[৫৯৯]

## ২. সাহাবায়ে কেরামের যুগে তারাবীহ্

রাসূলুল্লাহ সা.-এর তারাবীর নামায বন্ধের কারণ জানতে পেরে সাহাবায়ে কেরাম স্বতন্ত্রভাবেই তারাবী আদায় করে আসছিলেন। হযরত আবু বকর রা. এবং হযরত ওমর ফারুক রা.-এর প্রারম্ভিক যুগ পর্যন্ত তারাবী একই নিয়মে আদায় করা হয়।

## ৩. জামাআতে তারাবীহ্ নামাযের সূচনা

হযরত ওমর রা. রমযানের এক রাতে মসজিদে গিয়ে দেখতে পেলেন লোকেরা কেউ একাকী বিচ্ছিন্নভাবে, আবার কেউ জামাআতের সঙ্গে তারাবী আদায় করছেন। বিশৃঙ্খল ও অসুন্দর এই অবস্থা হযরত ওমর রা. কে কিছুটা ভাবিয়ে তোলে। তিনি মনে মনে ভাবলেন, এক ইমামের পেছনে সবাই ঐক্যবদ্ধ হয়ে জামাআতে তারাবী আদায় করলে বিষয়টি দেখতে যেমন সুন্দর দেখা যাবে তেমনি এর গুরুত্বও লোকদের অন্তরে বৃদ্ধি পাবে। তাছাড়া এখন এ আমল ফরজ হওয়ার কোনো সম্ভাবনা নেই। তিনি এ নিয়ে বিশিষ্ট সাহাবায়ে কেরামের সঙ্গে পরামর্শ করলেন। সকলের ইতিবাচক মতামতের ভিত্তিতে এ ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত নিয়ে নিলেন। অন্যান্য সাহাবায়ে কেরামও এ বিষয়ে দ্বিমত না করে সিদ্ধান্তটিকে স্বাগত জানালেন। এর ভিত্তিতে মিষ্টভাষী তিলাওয়াতকারী হযরত উবাই ইবনে কাবকে ইমাম বানিয়ে জামাআতে তারাবী আদায়ের সূচনা হয়। তখন থেকে ঐকমত্যের ভিত্তিতে বিশ রাকা'আত তারাবীর প্রচলনও শুরু হয়।

**তারাবীর নামাযের রাকআত সংখ্যা**

তারাবীর নামাযের রাকআত সংখ্যা নিয়ে উলামায়ে কেরামদের দুটি মত রয়েছে।

---

[৫৯৯] সহীহ মুসলিম, হাদীস নং-৭৬১/১৭৭।

**১. বিশ রাকাআত :** সাহাবায়ে কিরামের যুগে তারাবীর নামাযের রাকআত সংখ্যা ২০ ও জামাআতে পড়ার ব্যাপারে ইজমা প্রতিষ্ঠিত হওয়ার ফলে, এটিই সর্বসম্মত সিদ্ধান্ত যে, তারাবীর নামাযের রাকআত সংখ্যা ২০। কেননা সর্বপ্রথম হযরত ওমর রা. তারাবীর নামায জামাআতে পড়ার প্রচলন করেন এবং তিনি ২০ রাকআত তারাবীর নামায পড়েছেন। এ প্রসঙ্গে হাদীসের বাণী-

عَنِ السَّائِبِ بْنِ يَزِيدَ قَالَ: " كَانُوا يَقُومُونَ عَلَى عَهْدِ عُمَرَ بْنِ الْخَطَّابِ رَضِيَ اللهُ عَنْهُ فِي شَهْرِ رَمَضَانَ بِعِشْرِينَ رَكْعَةً " قَالَ: " وَكَانُوا يَقْرَءُونَ بِالْمِئِينِ، وَكَانُوا يَتَوَكَّئُونَ عَلَى عِصِيِّهِمْ فِي عَهْدِ عُثْمَانَ بْنِ عَفَّانَ رَضِيَ اللهُ عَنْهُ مِنْ شِدَّةِ الْقِيَامِ "

হযরত সায়েব ইবনে ইয়াজিদ থেকে বর্ণিত, 'উমর (রা)-এর যগে সাহাবায়ে কেরাম তারাবীর নামায বিশ রাকাআত পড়তেন এবং শতাধিক আয়াতবিশিষ্ট সূরাসমূহ পড়তেন। উসমান (রা)-এর যুগে দীর্ঘ সময় দণ্ডায়মান থাকার কারণে তারা লাঠিতে ভর দিতেন।[৬০০]

**২. আট রাকাআত :** কিছু সংখ্যক আলেমের মতে, তারারির নামাযের রাকআত সংখ্যা ৮। এ প্রসঙ্গে হাদীসের বাণী–

عَنْ أَبِي سَلَمَةَ بْنِ عَبْدِ الرَّحْمَنِ، أَنَّهُ سَأَلَ عَائِشَةَ، كَيْفَ كَانَتْ صَلَاةُ رَسُولِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي رَمَضَانَ؟ قَالَتْ: مَا كَانَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَزِيدُ فِي رَمَضَانَ، وَلَا فِي غَيْرِهِ عَلَى إِحْدَى عَشْرَةَ رَكْعَةً، يُصَلِّي أَرْبَعًا، فَلَا تَسْأَلْ عَنْ حُسْنِهِنَّ وَطُولِهِنَّ، ثُمَّ يُصَلِّي أَرْبَعًا، فَلَا تَسْأَلْ عَنْ حُسْنِهِنَّ وَطُولِهِنَّ، ثُمَّ يُصَلِّي ثَلَاثًا، فَقَالَتْ عَائِشَةُ: فَقُلْتُ: يَا رَسُولَ اللهِ أَتَنَامُ قَبْلَ أَنْ تُوتِرَ، فَقَالَ: يَا عَائِشَةُ إِنَّ عَيْنَيَّ تَنَامَانِ، وَلَا يَنَامُ قَلْبِي

---

[৬০০] সুনানে কবির বায়হাকি, হাদীস নং-৪২৮৮।

হযরত আবু সালমা ইবনে আব্দুর রহমান বলেন, তিনি উম্মুল মুমিনীন আয়েশা (রা) কে জিজ্ঞাসা করেছেন, রমযান মাসে রাসূলুল্লাহ (স) আলাইহি ওয়াসাল্লামের নামায কেমন হত? আয়েশা (রা) উত্তরে বললেন, 'রাসূলুল্লাহ (স) রমযান মাসে এবং অন্য মাসে এগারো রাকাআতের বেশি পড়তেন না। তিনি চার রাকাআত নামায এমনভাবে পড়তেন যে, এর দীর্ঘতা ও সৌন্দর্য সম্পর্কে কী বলব! এরপর আবার চার রাকাআত এভাবে পড়তেন যে, এর দীর্ঘতা ও সৌন্দর্যের কথা ভাষায় প্রকাশ করা যায় না। এরপর তিনি তিন রাকাআত নামায পড়তেন।' আয়েশা (রা) নবী (স) কে জিজ্ঞাসা করেছেন, ইয়া রাসূলুল্লাহ! আপনি কি বিতর পড়ার আগে ঘুমাচ্ছেন? নবী (স) উত্তরে বলেছেন, 'আয়েশা! আমার চোখ নিদ্রিত হয়, কিন্তু সজাগ থাকে।'[৬০১]

**তারাবীর নামাযে কুরআন খতম দেয়া**

রমযান মাসে এক খতম কুরআন তিলাওয়াত করা রাসূলুল্লাহ সা.-এর সুন্নাত। তিনি প্রত্যেক রমযানে জিবরাইল আ.-এর সম্মুখে তা তিলাওয়াত করতেন, তবে তিনি তার ওফাত (মৃত্যু) এর বছরে দুইবার কুর'আন খতম দিয়েছিলেন। হযরত আব্দুল্লাহ বিন উমর রা. হতে বর্ণিত, রাসূলুল্লাহ সা. তাঁর উম্মতদেরও এই অভ্যাস করার তাগিদ দিয়েছেন।

মুসলিম উম্মাহর এই অভ্যাস গড়ে তোলার জন্য তারাবীর নামাযের মাধ্যমে হযরত উমর রা. এই কুর'আন খতম চালু করেছিলেন।

## মুসাফিরের রোযার বিধান

**এ প্রসঙ্গে দু'টি হাদীস প্রণিধানযোগ্য**

**ক. মুসাফির অবস্থায় রোযা রাখতে রাসূলুল্লাহ সা. এর নিষেধাজ্ঞা**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللهِ رَضِيَ اللهُ عَنْهُمَا: أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ خَرَجَ عَامَ الْفَتْحِ إِلىٰ مَكَّةَ فِيْ رَمَضَانَ، فَصَامَ حَتّٰى بَلَغَ كُرَاعَ الْغَمِيْمِ، فَصَامَ النَّاسُ، ثُمَّ دَعَا بِقَدَحٍ مِنْ مَاءٍ فَرَفَعَهُ، حَتّٰى نَظَرَ النَّاسُ إِلَيْهِ، ثُمَّ شَرِبَ، فَقِيْلَ لَهُ بَعْدَ ذٰلِكَ: إِنَّ بَعْضَ النَّاسِ قَدْ صَامَ. قَالَ: "أُولٰئِكَ الْعُصَاةُ، أُولٰئِكَ الْعُصَاةُ".

---

[৬০১] সহীহ মুসলিম, হাদীস নং-৭৩৮/১২৫

“জাবির বিন আবদুল্লাহ রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. মক্কা বিজয়কালে রমযান মাসে (মদীনা থেকে মক্কাভিমুখে) যাত্রা করেন। তিনি ও তাঁর সঙ্গীগণ রোযা রেখেছিলেন। যখন তিনি ‘কোরাউল গামীম’ পৌঁছালেন, তখন এক পেয়ালা পানি চাইলেন এবং ঐ পানির পেয়ালা এমন উঁচু করে ধরলেন যাতে লোক তা দেখতে পেলো। তাউপর তিনি তা পান করলেন। এউপরও তাঁকে ‘কিছু লোক রোযার অবস্থাতেই রয়েছে’ বলা হলো। তিনি শুনে বললেন, ওরা নাফরমান (অবাধ্য), ওরা নাফরমান!

وَفِي لَفْظٍ: فَقِيْلَ لَهُ: إِنَّ النَّاسَ قَدْ شَقَّ عَلَيْهِمُ الصِّيَامُ, وَإِنَّمَا يَنْظُرُوْنَ فِيمَا فَعَلْتَ، فَدَعَا بِقَدَحٍ مِنْ مَاءٍ بَعْدَ الْعَصْرِ، فَشَرِبَ.

আর এক রিওয়ায়েতে এরূপ শব্দ রয়েছে, মহানবী সা. কে বলা হয়, লোকের উপর (আজ) রোযা রাখা কঠিন হয়ে দাঁড়িয়েছে, তারা ভয় করছে আপনি এ অবস্থায় কী করবেন। তাউপর আসরের সময়ের পর তিনি পানির পেয়ালা নিয়ে ডাকলেন ও পানি পান করলেন।”[৬০২]

**খ. মুসাফিরের রোযার ব্যাপারে রুখসত প্রদান**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

وَعَنْ حَمْزَةَ بْنِ عَمْرٍو الْأَسْلَمِيِّ رَضِيَ اللهُ عَنْهُ; أَنَّهُ قَالَ: يَا رَسُوْلَ اللهِ! أَجِدُ بِي قُوَّةً عَلَى الصِّيَامِ فِي السَّفَرِ, فَهَلْ عَلَيَّ جُنَاحٌ فَقَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ "هِيَ رُخْصَةٌ مِنَ اللهِ, فَمَنْ أَخَذَ بِهَا فَحَسَنٌ, وَمَنْ أَحَبَّ أَنْ يَصُوْمَ فَلَا جُنَاحَ عَلَيْهِ. وَأَصْلُهُ فِي "الْمُتَّفَقِ" مِنْ حَدِيْثِ عَائِشَةَ; أَنَّ حَمْزَةَ بْنَ عَمْرٍو سَأَلَ.

“হামযা বিন আমর আসলামী রা. হতে বর্ণিত, তিনি রাসূলুল্লাহ সা. কে বলেছেন, আমি সফরে রোযা রাখার মতো ক্ষমতা রাখি। (রোযা রাখা) আমার জন্য কি কোনো দোষণীয় ব্যাপার হবে? তদুত্তরে রাসূলুল্লাহ সা. বলেছেন, এটা আল্লাহ প্রদত্ত রুখসাত (অনুমতি) যে তা গ্রহণ করবে সে তাতে উত্তম করবে আর যে রোযা রাখা পছন্দ করবে তারও কোনো ক্ষতি নেই তাতে।”

---

[৬০২] মুসলিম ১১১৪।

"আয়িশা রা. এর রিওয়ায়েতটি, এর মূল যা বুখারী ও মুসলিম উভয় কিতাবেই রয়েছে। তাতে আছে, হাজযা বিন আমর জিজ্ঞাসা করেছিলেন।"[৬০৩]

## অসুস্থ ও মুমূর্ষু ব্যক্তির রোযা

### ১। অতি বৃদ্ধের রোযার বিধান

অতি বৃদ্ধ ব্যক্তি রোযা রাখতে না পারলে এক একটি রোযার বদলে একজন দরিদ্রকে খাওয়াতে হবে। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ اِبْنِ عَبَّاسٍ رَضِيَ اللهُ عَنْهَا قَالَ: رَخَّصَ لِلشَّيْخِ الْكَبِيْرِ أَنْ يُفْطِرَ، وَيُطْعِمَ عَنْ كُلِّ يَوْمٍ مِسْكِيْنًا، وَلَا قَضَاءَ عَلَيْهِ.

"হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. হতে বর্ণিত, তিনি বলেন, অত্যধিক বৃদ্ধলোককে রোযা না রেখে প্রতি রোযার বদলে একজন দরিদ্রকে খাওয়ানোর অনুমতি দেয়া হয়েছে। তার উপর কাযাও নেই।"[৬০৪]

### ২। মুমূর্ষু ব্যক্তির রোযার বিধান

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا: أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنْ مَاتَ وَعَلَيْهِ صِيَامٌ صَامَ عَنْهُ وَلِيُّهُ.

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে মৃত্যুমুখে পতিত হবে আর তার উপর রোযা কাযা থাকবে, তার ঐ কাযা রোযা রাখবে তার উত্তরাধিকারী।"[৬০৫]

### ৩। গর্ববতী মহিলার রোযার বিধান

গর্ববতী মহিলা যদি গর্ভস্থ সন্তান অথবা নিজের শারীরিক ক্ষতির আশঙ্কা করে, তবে সে রোযা ভঙ্গ করতে পারবে এবং গর্ভমুক্ত হওয়ার পর সুস্থ হয়ে উক্ত রোযার কাযা পালন করবে।

---

[৬০৩] মুসলিম ১১২১।

[৬০৪] দারাকুতনী ২/২০৫/২ ও হাকিম ৪৪০, এরা একে সহীহ বলেছেন।

[৬০৫] মৃতের কাযা রোযার জন্য প্রতি রোযার বদলে একজন মিসকিনকে আহার দেওয়ার প্রমাণটি দুর্বল। (বুখারী; হাদীস নং:১৯৫২, মুসলিম; হাদীস নং:১১৪৭।)

**৪। স্তন্যদায়িনী মহিলার রোযার বিধান**

স্তন্যদায়িনী মা যদি সন্তানের বা নিজের শারীরিক ক্ষতির আশঙ্কা করে, তবে সে রোযা ভঙ্গ করতে পারবে এবং পরে উক্ত রোযার কাযা পালন করবে।

## বিভিন্ন নফল রোযা

মানব চরিত্রের উন্নতি বিধানে রোযার যে বলিষ্ঠ ভূমিকা রয়েছে তা অনস্বীকার্য। এ চরিত্র গঠনের ভূমিকা একদম শিথিল হয়ে না পড়ে তার ব্যবস্থা হিসেবে রমযান মাস ছাড়াও রোযার বিধান ইসলাম রেখেছে। এর গুরুত্ব উপলব্ধি করা আমাদের ধর্মীয় চেতনার প্রতীক।

**১। আরাফার রোযা ও মহররমের রোযা রাখা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي قَتَادَةَ الْأَنْصَارِيِّ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ سُئِلَ عَنْ صَوْمِ يَوْمِ عَرَفَةَ. قَالَ: " يُكَفِّرُ السَّنَةَ الْمَاضِيَةَ وَالْبَاقِيَةَ ", وَسُئِلَ عَنْ صِيَامِ يَوْمِ عَاشُوْرَاءَ. قَالَ: " يُكَفِّرُ السَّنَةَ الْمَاضِيَةَ " وَسُئِلَ عَنْ صَوْمِ يَوْمِ الْاِثْنَيْنِ, قَالَ: " ذَاكَ يَوْمٌ وُلِدْتُ فِيْهِ, وَبُعِثْتُ فِيْهِ, أَوْ أُنْزِلَ عَلَيَّ فِيْهِ ".

"আবু কাতাদা আনসারী রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. আরাফাতের দিনে (৯ যিলহজ্জ) রোযা রাখা সম্বন্ধে জিজ্ঞাসিত হয়ে বললেন, এর দ্বারা বিগত এক বছর ও আগামী এক বছরের গোনাহ (পাপ) দূরীভূত হয়। আশুরা (১০ মুহররম) এর দিনে রোযা রাখা সম্বন্ধে জিজ্ঞাসিত হয়ে বললেন, বিগত এক বছরের পাপ ক্ষমা করা হয়। সোমবারের দিনে রোযা রাখা সম্বন্ধে জিজ্ঞাসিত হয়ে বললেন, এদিন আমি জন্মগ্রহণ করেছি। এদিনে আমি (নবী হিসেবে) প্রেরিত হয়েছি। অথবা এ দিনে আমার উপর কুর'আন অবতীর্ণ করা হয়েছিল।"[৬০৬]

---

[৬০৬] আরাফা দিবস হযরত আদম ও বিবি হাওয়ার পৃথিবীতে প্রথম মিলনের শুভ দিবস। আশুরা পৃথিবীর ইতিহাসে বৃহত্তম খোদাদ্রোহী ফেরাউনের হাত হতে হযরত মুসা (আ) ও তাঁর অনুগামীদের নাজাত লাভের স্মরণীয় ঐতিহাসিক দিবস। সোমবারে মানুষের আমল আল্লাহর দরবারে পেশ করা হয়, এটাও তার গুরুত্ব লাভের কারণ বলে অন্য হাদীসে বর্ণিত হয়েছে। (মুসলিম ৭৮০/৭৭।)

**২। শাওয়াল মাসের ৬টি রোযা রাখা সুন্নাত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي أَيُّوبَ الأَنْصَارِيِّ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنْ صَامَ رَمَضَانَ, ثُمَّ أَتْبَعَهُ سِتًّا مِنْ شَوَّال كَانَ كَصِيَامِ الدَّهْرِ.

"আবু আইউব আনসারী রা. হতে বর্ণিত, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি রমযানের রোযা পালনের পর শাওয়াল মাসে (ঈদের দিন ছাড়া) ৬টি রোযা রাখবে, তার ঐ রোযার সাওয়াব সারা বছর রোযা রাখার সমতুল্য গণ্য হবে।"[৬০৭]

**৩। যুদ্ধরত অবস্থায় রোযা রাখা**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي سَعِيْدٍ الْخُدْرِيِّ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا مِنْ عَبْدٍ يَصُوْمُ يَوْمًا فِيْ سَبِيْلِ اللهِ إِلَّا بَاعَدَ اللهُ بِذٰلِكَ الْيَوْمِ عَنْ وَجْهِهِ النَّارَ سَبْعِيْنَ خَرِيْفًا.

"আবু সাঈদ খুদরী রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে কোনো বান্দা আল্লাহর রাহে থেকে (ধর্মযুদ্ধরত অবস্থায়) একটি দিন রোযা রাখবে (এই রোযার বিনিময়ে) আল্লাহ তার মুখমণ্ডলকে সত্তর বছরের পথ পরিমাণ নরকাগ্নি হতে অবশ্য দূরে রাখবেন।"[৬০৮]

**৪। প্রতি মাসের নফল রোযা**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

---

[৬০৭] এ ছয়টি রোযা শাওয়াল মাসের যে কোন অংশ বিশেষে এবং বিচ্ছিন্নভাবে রাখা যায়, মাত্র ঈদের দিন ছাড়া। (মিশরীয় টীকা দ্রষ্টব্য)। (মুসলিম ১১৬২।)

[৬০৮] বুখারী ২৮৪, মুসলিম ১১৫৩,শব্দ মুসলিমের।

عَنْ أَبِيْ ذَرٍّ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: أَمَرَنَا رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ نَصُوْمَ مِنَ الشَّهْرِ ثَلَاثَةَ أَيَّامٍ: ثَلَاثَ عَشَرَةَ، وَأَرْبَعَ عَشَرَةَ وَخَمْسَ عَشَرَةَ.

"আবু যার রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. আমাদেরকে প্রতি মাসে তিনটি রোযা রাখার আদেশ দিলেন, চাঁদের ১৩, ১৪ ও ১৫ তারিখ।"[৬০৯]

**৫। শনিবার ও রোববার রোযা রাখা**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أُمِّ سَلَمَةَ رَضِيَ اللهُ عَنْهَا; أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ أَكْثَرَ مَا يَصُوْمُ مِنَ الْأَيَّامِ يَوْمُ السَّبْتِ، وَيَوْمُ الْأَحَدِ، وَكَانَ يَقُوْلُ: "إِنَّهُمَا يَوْمَا عِيْدٍ لِلْمُشْرِكِيْنَ، وَأَنَا أُرِيْدُ أَنْ أُخَالِفَهُمْ.

"উম্মে সালামা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. যেসব দিনে রোযা রাখতেন তন্মধ্যে শনি ও রোববারেই বেশি রোযা রাখতেন। আর তিনি বলতেন, এ দুটি দিন মুশরিকদের (অংশীবাদীদের) ঈদ উদযাপন দিবস, আমি তাদের খেলাফ করতে চাই।"[৬১০]

**৬। শাবান মাসে অধিক রোযা রাখা**

শাবান মাসে অধিক রোযা সুন্নাত। এ প্রসঙ্গে রাসূরুল্লাহ সা. এর হাদীস,

عَنْ أَبِي سَلَمَةَ، قَالَ: سَأَلْتُ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا، عَنْ صِيَامِ رَسُولِ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، فَقَالَتْ....، وَلَمْ أَرَهُ صَائِمًا مِنْ شَهْرٍ قَطُّ، أَكْثَرَ مِنْ صِيَامِهِ مِنْ شَعْبَانَ كَانَ يَصُومُ شَعْبَانَ كُلَّهُ، كَانَ يَصُومُ شَعْبَانَ إِلَّا قَلِيلًا.

---

[৬০৯] নাসায়ী ২২১/৪, তিরমিযী ৭৬১। ইবনে হিব্বান ৩৬৪৭ একে সহীহ বলেছেন।

[৬১০] নাসায়ী ১৪৬, এটা ইবনে খুযায়মার ২১৬৭ শব্দ, এবং তিনি একে সহীহ বলেছেন।

"আবু সালামা হতে বর্ণিত, তিনি বলেন, আমি আয়িশা রা. কে রাসুলুল্লাহ সা. এর রোযা সম্পর্কে জিজ্ঞেস করলাম, তিনি বললেন......আমি তাকে শাবান মাসের চেয়ে অন্য কোন মাসে অধিক রোযা রাখতে দেখিনি। তিনি পুরো শাবান মাসেই রোযা রাখতেন; তবে কয়েকদিন ছাড়া পূর্ণ শাবান মাস রাযা রাখতেন।"[৬১১]

তবে শাবানের শেষ অর্ধেকে রোযা রাখতে হাদীসে নিরুৎসাহিত করা হয়েছে। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস,

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: إِذَا انْتَصَفَ شَعْبَانُ فَلَا تَصُوْمُوْا.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, শাবানের অর্ধেক (গত) হতে কোনো নফল রোযা রাখবে না।"[৬১২]

## যে যে দিনে রোযা রাখা নিষিদ্ধ

### ১। বিরতিহীনভাবে রোযা রাখা নিষিদ্ধ

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: نَهَى رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنِ الْوِصَالِ, فَقَالَ رَجُلٌ مِنَ الْمُسْلِمِيْنَ: فَإِنَّكَ يَا رَسُوْلَ اللهِ تَوَاصِل قَالَ: وَأَيُّكُمْ مِثْلِي إِنِّي أَبِيْتُ يُطْعِمُنِيْ رَبِّيْ وَيَسْقِيْنِيْ. فَلَمَّا أَبَوْا أَنْ يَنْتَهُوْا عَنِ الْوِصَالِ وَاصِل بِهِمْ يَوْمًا, ثُمَّ يَوْمًا, ثُمَّ رَأَوْا الْهِلَالَ, فَقَالَ: لَوْ تَأَخَّرَ الْهِلَالُ لَزِدْتُكُمْ كَالْمُنَكِّلِ لَهُمْ حِيْنَ أَبَوْا أَنْ يَنْتَهُوْا.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. 'বেসাল' (বিরতিহীন) রোযা রাখতে নিষেধ করেছেন। পরন্তু জনৈক মুসলিম বললেন, হে রাসূলুল্লাহ সা.! আপনি তো বেসাল বা বিরতিহীন রোযা রেখে থাকেন। উত্তরে মহানবী সা. বলেন, আমার মতো তোমাদের কে আছে?

---

[৬১১] সহীহ মুসলিম, হাদীস নং : ১১৫৬।

[৬১২] আবু দাউদ ২৩৩৭ মুসলিম ১১৪৪ তিরমিযী ৭৭৮ ইবনে মাজাহ ১৬৫১ আহমদ ৪৪২/২ পাঁচজনে, আহমদ একে মুনকার হাদীস (দুর্বল) বলেছেন।

আমার প্রভু আমাকে রাতে পানাহার করান। (অর্থাৎ তিনি ইশকে ইলাহী ভিত্তিক রিয়াযত ও ইবাদাতলব্ধ রূহানী খাদ্য বা আত্মিক শক্তি দ্বারা বলীয়ান হয়ে থাকেন, যা সাধারণের পক্ষে সম্ভব নয়। (এত করে বলার পরও) যখন বেসাল রোযা হতে লোক বিরত থাকলো না, তখন রাসূলুল্লাহ সা. তাদের সঙ্গে একদিন বেসাল রোযা রাখলেন এবং তার পরের দিনও রাখলেন, তাউপর শাওয়ালের নতুন চাঁদ দেখা দিল। তিনি বললেন, যদি নতুন চাঁদ উঠতে বিলম্ব করত তবে আমি বেসাল রোযা বাড়াতেই থাকতাম। বেসাল রোযা ত্যাগ করতে তাদের অসম্মত হওয়ার জন্য মহানবী সা. এ কথাটা তাদেরকে ঠেকিয়ে শেখানোর উদ্দেশ্যে বলেছিলেন।"[৬১৩]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. অন্যত্র বলেন

عَنْ عَبْدِ اللهِ بْنِ عَمْرٍو رَضِيَ اللهُ عَنْهُمَا قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا صَامَ مَنْ صَامَ الْأَبَدَ.

"আবদুল্লাহ বিন ওমর রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি বিরতিহীন রোযা রাখে তার রোযা (মকবুল) রোযা নয়।"[৬১৪]

মুসলিম শরীফের আবু কাতাদা এতে এরূপ বর্ণিত আছে, রোযা ও ইফতার কোনোটিই (মাকবুল) হয় না।[৬১৫]

### ২। আরাফার ময়দানে অবস্থানকালে রোযা রাখা নিষেধ

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. বলেন

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ نَهٰى عَنْ صَوْمِ يَوْمِ عَرَفَةَ بِعَرَفَةَ.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. আরাফার ময়দানে অবস্থানকালে আরাফার দিবসের রোযা রাখতে নিষেধ করেছেন।"[৬১৬]

---

[৬১৩] বুখারী ১৯৬৫, মুসলিম ১১০৩।

[৬১৪] বুখারী ১৯১৭।

[৬১৫] মুসলিম ১৭৬/১৮৭।

তবে অন্য হাদীসে এ দিনে ঐ সময়ে হজ্জ করছেন না এমন ব্যক্তিগণকে রোযা রাখতে উৎসাহিত করা হয়েছে সুতরাং এ দিন রোযা রাখা উত্তম ও ফযিলতপূর্ণ।

**৩। জুমু'আর দিনকে নির্দিষ্ট করে রোযা রাখা নিরুৎসাহিত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: لَا تَخْتَصُّوْا لَيْلَةَ الْجُمُعَةِ بِقِيَامٍ مِنْ بَيْنِ اللَّيَالِي, وَلَا تَخْتَصُّوْا يَوْمَ الْجُمُعَةِ بِصِيَامٍ مِنْ بَيْنِ الْأَيَّامِ, إِلَّا أَنْ يَكُوْنَ فِيْ صَوْمٍ يَصُوْمُهُ أَحَدُكُمْ.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, রাত্রির মধ্যে থেকে জুমু'আর রাতকে ইবাদাতের জন্য ও দিনের মধ্যে থেকে জুমু'আর দিনকে রোযা রাখার জন্য খাস করবে না। হ্যাঁ, তবে কেউ কোনো (এক নির্দিষ্ট তারিখে) রোযা রেখে আসছে সেই তারিখটি যদি জুমু'আর দিনে পড়ে যায় তবে কোনো দোষ নেই।"[৬১৭]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. অন্যত্র বলেন

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا يَصُوْمَنَّ أَحَدُكُمْ يَوْمَ الْجُمُعَةِ, إِلَّا أَنْ يَصُوْمَ يَوْمًا قَبْلَهُ, أَوْ يَوْمًا بَعْدَهُ.

"আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমাদের কেউ যেন অবশ্য (খাস করে) জুমু'আর দিনে রোযা না রাখে। কিন্তু তার সঙ্গে আগে বা পরের দিনসহ রোযা রাখলে তা পারবে।"[৬১৮]

[৬১৬] তিরমিযী ব্যতীত আবু দাউদ ২৪৪ নাসায়ী ২৫২/২ ইবনে মাজাহ ১৭৩২ আহমদ ৩০৪/৪৪৬ খুযায়মা ২১০ হাকেম ৪৩৪ পাঁচজনে, ইবনে খুযায়মা একে মুনকার বলেছেন।

[৬১৭] মুসলিম ১৪৪।

[৬১৮] বুখারী ১৯৮৫, মুসলিম ১১৪৪।

**৪। হাজীদের জন্য হজ্জের দিনগুলোতে রোযা রাখা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ نُبَيْشَةَ الْهُذَلِيِّ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أَيَّامُ التَّشْرِيْقِ أَيَّامُ أَكْلٍ وَشُرْبٍ, وَذِكْرٍ لِلّٰهِ عَزَّ وَجَلَّ.

"নুবায়শাতুল হোযালী রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তাশরীকের দিনগুলি (যিলহিজ্জা মাসের ১১ হতে ১৩ তারিখ) আল্লাহ তা'আলার যিকির-আযকার ও পানাহারে কাটার জন্য।"[৬১৯]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. অন্যত্র বলেন

عَنْ عَائِشَةَ وَابْنِ عُمَرَ رَضِيَ اللهُ عَنْهُمْ قَالَا: لَمْ يُرَخَّصْ فِيْ أَيَّامِ التَّشْرِيْقِ أَنْ يُصَمْنَ إِلَّا لِمَنْ لَمْ يَجِدِ الْهَدْيَ.

"হযরত আয়িশা ও ইবনে ওমর রা. হতে বর্ণিত, তাশরীকের দিনগুলিতে রোযা রাখার কোনো অনুমতি আমাদের দেয়া হয়নি। তবে যে কুরবানী পায়নি (তার পক্ষে রোযা রাখা দোষণীয় নয়)।"[৬২০]

**৫। স্বামীর অনুমতি ব্যতীত নফল রোযা রাখা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: لَا يَحِلُّ لِلْمَرْأَةِ أَنْ تَصُوْمَ وَزَوْجُهَا شَاهِدٌ إِلَّا بِإِذْنِهِ.

"হযরত আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, স্বামীর উপস্থিতিতে কোনো স্ত্রীলোকের জন্য স্বামীর বিনা অনুমতিতে কোনো নফল রোযা রাখা জায়েয নয়।"[৬২১]

---

[৬১৯] মুসলিম ১১৪১। অর্থাৎ কুরবানীর দিনসহ তার পরে আরো তিন দিন মতান্তরে দু-দিন রোযা রাখা নিষিদ্ধ।

[৬২০] বুখারী ২৪২/৪।

[৬২১] ফরজ রোযা রাখার জন্য স্বামীর অনুমতির প্রয়োজন নেই। (বুখারী, মুসলিম, আবু দাউদ। শব্দ বুখারীর। আবু দাউদে একথাও আছে, 'রমযানের রোযা ছাড়া।)

**৬। ঈদের দিন রোযা রাখা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِيْ سَعِيْدِ الْخُدْرِيِّ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ نَهَى عَنْ صِيَامِ يَوْمَيْنِ: يَوْمُ الْفِطْرِ وَيَوْمِ النَّحْرِ.

"হযরত আবু সাঈদ খুদরী রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. দুটো দিন রোযা রাখতে নিষেধ করেছেন। ঈদুল ফিতর ও ঈদুল আযহার (কুরবানীর) দিন।"[৬২২]

**৭। রমযান মাস ছাড়া অন্য কোনো মাসে পূর্ণ মাস রোযা রাখা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا قَالَتْ: كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَصُوْمُ حَتَّى نَقُوْلَ لَا يُفْطِرُ، وَيُفْطِرُ حَتَّى نَقُوْلَ لَا يَصُوْمُ، وَمَا رَأَيْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ اسْتَكْمَلَ صِيَامَ شَهْرٍ قَطُّ إِلَّا رَمَضَانَ، وَمَا رَأَيْتُهُ فِيْ شَهْرٍ أَكْثَرَ مِنْهُ صِيَامًا فِيْ شَعْبَانَ.

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. নফল রোযা রেখেই যেতেন, আমরা ভাবতাম তিনি রোযা রাখা বন্ধ করবেন না! আবার রোযা রাখা বন্ধ রেখেই চলেছেন, আমরা ভাবতাম তিনি আর নফল রোযা রাখবেন না। আমরা এমন দেখিনি যে, রমযান ছাড়া কোনো একটি পূর্ণ মাস তিনি রোযা রাখলেন। আর শাবান মাসের মতো অন্য কোনো মাসে বেশি রোযা তিনি রেখেছেন তাও দেখিনি আমরা।"[৬২৩]

**৮। সন্দেহের দিনে রোযা রাখা নিষিদ্ধ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا تُقَدِّمُوْا رَمَضَانَ بِصَوْمِ يَوْمٍ وَلَا يَوْمَيْنِ، إِلَّا رَجُلٌ كَانَ يَصُوْمُ صَوْمًا، فَلْيَصُمْهُ.

---

[৬২২] বুখারী ১৫৯৫, মুসলিম ১০২৬।

[৬২৩] বুখারী ১৯৩৯ মুসলিম ১১৫৬। শব্দ মুসলিমের।

"হযরত আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, রমযানের রোযার সঙ্গে প্রথমে একদিন বা দু'দিনের (বাড়তি) রোযাকে সংযোগ করবে না। অর্থাৎ (শাবান এর শেষের দু'তারিখে রোযা রাখবে না)। তবে যে ব্যক্তি কোনো নির্দিষ্ট দিনে (বারে) রোযা রেখে আসছে সে তা রাখবে।"[৬২৪]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. অন্যত্র বলেন

عَنْ عَمَّارِ بْنِ يَاسِرٍ رَضِىَ اللهُ عَنْهُ قَالَ: مَنْ صَامَ الْيَوْمَ الَّذِيْ يُشَكُّ فِيْهِ فَقَدْ عَصَى أَبَا الْقَاسِمِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ وَذَكَرَهُ الْبُخَارِيُّ تَعْلِيْقًا, وَوَصَلَه الْخَمْسَةَ, وَصَحَّحَهُ ابْنُ خُزَيْمَةَ, وَابْنُ حِبَّانَ .

"হযরত আম্মার বিন ইয়াসার রা. হতে বর্ণিত, তিনি বলেন, যে ব্যক্তি সন্দেহের দিনে রোযা রাখবে, সে অবশ্যই আবুল কাসেম (নবী করীম) সা. এর প্রতি অবাধ্য আচরণ করবে।"[৬২৫]

## ই'তিকাফ ও মাহে রমযানের রাত্রিকালীন ইবাদাত

রমযানের রোযা পালনের চরম ও শেষ পর্যায় শেষের দশ দিন। এই সময়টির প্রতিটি মুহূর্তই হচ্ছে অমূল্য রত্ন। ই'তিকাফের মধ্যদিয়ে এর সৎ ব্যবহার সুনিশ্চিত করা সহজ হয়। তাই মহানবী (স) ও তাঁর সাহাবায়ে কেরাম, এমন কি উম্মুল মুমিনীনরাও (রা) এই সুযোগ হাতছাড়া করেননি।

### ১। ই'তিকাফ সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنهَا قَالَتْ: كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا دَخَلَ الْعَشْرَ أَيْ: اَلْعَشْرُ الْأَخِيْرُ مِنْ رَمَضَانَ شَدَّ مِئْزَره, وَأَحْيَا لَيْلَهُ, وَأَيْقَظَ أَهْلَهُ.

---

[৬২৪] বুখারী ১৯১৪, মুসলিম ১০৮২।

[৬২৫] এ হাদীসকে ইমাম বুখারী (র) মুয়াল্লাক সনদে এবং বুখারী ১১৯/৪ আবু দাউদ ২৩৩৪ নাসায়ী ১৫৩/৪, তিরমিযী ৬৮৬ পাঁচজনে মাওসুলরূপে বর্ণনা করেছেন। আর ইবনে হিব্বান ১২৩৫ ও ইবনে খুযাইমা ১৯১৪ একে সহীহ বলেছেন।

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, যখন রামযানের শেষের দশ দিন এসে যেত, তখন রাসূলুল্লাহ সা. তহবন্দ শক্ত করে পরতেন (দৃঢ়সকল্প হতেন) এবং ইবাদাত-বন্দেগীতে মশগুল থেকে রাত কাটাতেন ও পরিবারের লোকদেরও জাগাতেন।"[৬২৬]

## ২। ই'তিকাফের ফযিলত

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللّٰهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنْ قَامَ رَمَضَانَ إِيْمَانًا وَاحْتِسَابًا، غُفِرَ لَهُ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِهِ.

"হযরত আবু হুরাইরা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি ঈমানের ভিত্তিসমূহ ও রমযানের সৎআমলসমূহ আমলের মাধ্যমে সমন্বয়করে রমযান মাসে নৈশ ইবাদাত করে তার পূর্বকৃত পাপ ক্ষমা করা হয়।"[৬২৭]

## ৩। ই'তিকাফ করার সময়

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ رَضِيَ اللّٰهُ عَنْهَا: أَنَّ النَّبِيَّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَعْتَكِفُ الْعَشْرَ الْأَوَاخِرَ مِنْ رَمَضَانَ حَتَّى تَوَفَّاهُ اللّٰهُ ثُمَّ اعْتَكَفَ أَزْوَاجُهُ مِنْ بَعْدِهِ.

"হযরত আয়িশা রা. হতে আরো বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. রমযানের শেষের দশকে তার ইন্তিকাল পর্যন্ত ই'তিকাফ করেছেন এবং তাউপর তাঁর স্ত্রীগণও উক্ত সময়ে ই'তিকাফ করেছেন।"[৬২৮]

## ৪। ফজরের নামায পড়ে ই'তিকাফ শুরু করা

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

وَعَنْهَا قَالَتْ: كَانَ رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا أَرَادَ أَنْ يَعْتَكِفَ صَلَّى الْفَجْرَ، ثُمَّ دَخَلَ مُعْتَكَفَهُ.

---

[৬২৬] বুখারী ২২০৪, মুসলিম ১১৭৪।

[৬২৭] বুখারী ২০০৪, মুসলিম ৭৫৯।

[৬২৮] বুখারী ২০২৫, মুসলিম ১১১২।

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. যখন ই'তিকাফের ইচ্ছা করতেন, তখন ফজরের নামায পড়ে ই'তিকাফ স্থলে প্রবেশ করতেন।"[৬২৯]

### ৫। ই'তিকাফকারীর পালনীয় বিধিবিধান

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا قَالَتْ: اَلسُّنَّةُ عَلَى الْمُعْتَكِفِ أَنْ لَا يَعُوْدَ مَرِيْضًا, وَلَا يَشْهَدَ جَنَازَةً, وَلَا يَمَسَّ امْرَأَةً, وَلَا يُبَاشِرُهَا, وَلَا يَخْرُجَ لِحَاجَةٍ, إِلَّا لِمَا لَا بُدَّ لَهُ مِنْهُ, وَلَا اعْتِكَافَ إِلَّا بِصَوْمٍ وَلَا اعْتِكَافَ إِلَّا فِيْ مَسْجِدٍ جَامِعٍ.

"আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, ই'তিকাফকারীর জন্য সুন্নাত বা শরী'আতী ব্যবস্থা হচ্ছে, তিনি কোনো রুগ্ন ব্যক্তিকে দেখতে যাবেন না, জানাযায় শামিল হবেন না, স্ত্রীকে ছোঁবেন না ও আলিঙ্গন করবেন না, প্রয়োজন থাকলেও (মসজিদে হতে) বের হবেন না, তবে যা না হলে মোটেই চলবে না। (যেমন পায়খানা ও প্রস্রাব করার জন্যে); এবং রোযা ছাড়া ই'তিকাফ হয় না এবং জুমু'আ মসজিদ ছাড়াও অন্যত্র ই'তিকাফ হয় না।"[৬৩০]

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর অন্য হাদীস

عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا قَالَتْ: إِنْ كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ لَيُدْخِلُ عَلَيَّ رَأْسَهُ وَهُوَ فِي الْمَسْجِدِ فَأُرَجِّلُهُ, وَكَانَ لَا يَدْخُلُ الْبَيْتَ إِلَّا لِحَاجَةٍ, إِذَا كَانَ مُعْتَكِفًا.

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. ই'তিকাফের অবস্থায় তাঁর মস্তক বাইরে বাড়িয়ে দিতেন; ফলে আমি তাঁর চুলে চিরুণী দিয়ে তা বিন্যাস করে দিতাম। তিনি ই'তিকাফের অবস্থায় বিশেষ কোনো দরকার ব্যতীত ঘরে প্রবেশ করতেন না।"[৬৩১]

---

[৬২৯] বুখারী ২০২৩, মুসলিম ১১১৩।

[৬৩০] দারেকুতনী ৩/১৯৯২/২ হাকেম ৪৩৯। আবু দাউদ, এর রাবীদের মধ্যে কোন ত্রুটি নেয়, তবে এর শেষাংশের (অর্থাৎ রোযা ছাড়া ইতেকাফ নেই হতে শেষাংশ) মাওকুফ (সাহাবীর বাণী) হওয়াটাই অধিক সঙ্গত।

[৬৩১] সহীহদ্বয় (শব্দ বুখারীর ২০২৯ মুসলিম ২৯৭)।

# শবে ক্বদর ও এর ফযিলত

## ১। শবে ক্বদর সম্পর্কিত কুর'আনের বাণী

إِنَّا أَنْزَلْنَاهُ فِي لَيْلَةِ الْقَدْرِ . وَمَا أَدْرَاكَ مَا لَيْلَةُ الْقَدْرِ . لَيْلَةُ الْقَدْرِ خَيْرٌ مِنْ أَلْفِ شَهْرٍ . تَنَزَّلُ الْمَلَائِكَةُ وَالرُّوحُ فِيهَا بِإِذْنِ رَبِّهِمْ مِنْ كُلِّ أَمْرٍ . سَلَامٌ هِيَ حَتَّى مَطْلَعِ الْفَجْرِ .

"আমি একে নাযিল করেছি শবে-ক্বদরে। আপনি কি জানেন শবে-ক্বদর কী? শবে-ক্বদর হলো এক হাজার মাস অপেক্ষা শ্রেষ্ঠ। এতে ফেরেশতাগণ ও রূহ (হযরত জীবরাঈল আ.) তাঁদের পালনকর্তার নির্দেশক্রমে সকল সিদ্ধান্ত নিয়ে অবতরণ করেন। শান্তিময় সেরাত ফজরের উদয় অব্যাহত থাকে।"[৬৩২]

## ২। শবে ক্বদর অনুসন্ধ্যান করা সুন্নাত

এ প্রসঙ্গে চারটি হাদীস পাওয়া যায়-

### ক. শেষ দশ দিনের বিজোড় রাতসমূহে লাইলাতুল ক্বদর অনুসন্ধ্যান

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ سَالِمٍ ، عَنْ أَبِيهِ رضى الله عَنْهُ، قَالَ: رَأَى رَجُلٌ أَنَّ لَيْلَةَ الْقَدْرِ لَيْلَةُ سَبْعٍ وَعِشْرِينَ، فَقَالَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ : أَرَى رُؤْيَا كُمْ فِي الْعَشْرِ الْأَوَاخِرِ، فَاطْلُبُوهَا فِي الْوِتْرِ مِنْهَا.

"হযরত সালেম রা. তার পিতা থেকে বর্ণনা করেন, এক ব্যক্তি লাইলাতুল ক্বদর সম্পর্কে ২৭তম রজনী ধারণা করলে, রাসূলুল্লাহ সা. বললেন তোমরা কী শেষ দশদিনে সম্পর্কে ধারণা করো! অতএব শেষ দশ দিনের বিজোড় রাতসমূহে তা খোঁজ করো।"[৬৩৩]

---

[৬৩২] আল কুর'আন, সূরা কদর ৯৭: ১-৫ ।

[৬৩৩] সহীহ মুসলিম, হাদীস নং: ১১৬৫।

**খ. শেষ সাত রাতের মধ্যে লাইলাতুল ক্বদর অনুসন্ধ্যান**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ اِبْنِ عُمَرَ رَضِىَ اللهُ عَنْهُمَا: أَنَّ رِجَالًا مِنْ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ أُرُوا لَيْلَةَ الْقَدْرِ فِي الْمَنَامِ, فِي السَّبْعِ الْأَوَاخِرِ, فَقَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ "أَرَى رُؤْيَاكُمْ قَدْ تَوَاطَأَتْ فِي السَّبْعِ الْأَوَاخِرِ, فَمَنْ كَانَ مُتَحَرِّيهَا فَلْيَتَحَرَّهَا فِي السَّبْعِ الْأَوَاخِرِ.

"ইবনে ওমর রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. এর কিছুসংখ্যক সাহাবীকে রমযানের শেষের সাত দিনের মধ্যে স্বপ্নযোগে শবে ক্বদর দেখান হয়। রাসূলুল্লাহ সা. বলেছেন, আমার নিকটও তোমাদের স্বপ্ন দৃষ্ট হয়েছে, অবশ্য শেষের সাত দিনের মধ্যে হওয়ার অনুকূলে। ফলে যে ব্যক্তি অনুসন্ধ্যান করবে, সে যেন শেষের সাত দিনের মধ্যেই তার অনুসন্ধ্যানে তৎপর থাকে।"[৬৩৪]

**গ. সবচেয়ে গ্রহণযোগ্য মত ২৭ রমযানের রাতে লাইলাতুল ক্বদর**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ مُعَاوِيَةَ بْنِ أَبِىْ سُفْيَانَ رَضِىَ اللهُ عَنْهُمَا, عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ فِي لَيْلَةِ الْقَدْرِ: لَيْلَةُ سَبْعٍ وَّعِشْرِيْنَ.

"হযরত মুআবিয়া বিন আবু সুফইয়ান রা. হতে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. লায়লাতুল ক্বদর সম্বন্ধে বলেছেন, উহা ২৭ রমযানের রাত।"[৬৩৫]

[৬৩৪] বুখারী ২০১৫, মুসলিম ১১৬৫।

[৬৩৫] আবু দাউদ ১৩৮৬; হাদীসটির মাওকুফ হওয়ার দিকটাই অধিক প্রবল; শবে ক্বদরের দিনক্ষণ নির্ণয়ের ব্যাপারে ৪০ প্রকার অভিমত প্রকাশ পেয়েছে। যার উল্লেখ আমি ফতহুল বারীতে ২২২-২২৩ (বুখারীর সর্বশ্রেষ্ঠ ভাষ্য পুস্তক) করেছি।

**৩। শবে ক্বদরের দু'আ**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا قَالَتْ: قُلْتُ يَا رَسُوْلَ اللهِ: أَرَأَيْتَ إِنْ عَلِمْتَ أَيَّ لَيْلَةٍ لَيْلَةُ الْقَدْرِ, مَا أَقُوْلُ فِيْهَا قَالَ: "قُوْلِيْ:

"হযরত আয়িশা রা. হতে বর্ণিত, তিনি বলেন, তিনি রাসূলুল্লাহ সা. কে বলেন, হে আল্লাহর রাসূল আমাকে বলুন, আমি যদি শবে ক্বদরের রাতের সন্ধ্যান পাই তবে কী বলবো? তখন মহানবী সা. উত্তরে বললেন, তুমিও (দু'আ) বলবে,

اَللّٰهُمَّ إِنَّكَ عَفُوٌّ تُحِبُّ الْعَفْوَ فَاعْفُ عَنِّيْ".

'হে আল্লাহ! আপনিই তো ক্ষমাকারী, আপনি ক্ষমা করতে পছন্দ করেন, সুতরাং আমাদেরকে ক্ষমা করে দিন।"[৬৩৬]

## রমযান মাসে বিতরের নামায জামা'আতে আদায়

শুধুমাত্র রমযান মাসে বিতরের নামায জামা'আতের সাথে আদায় করা জায়েয। অন্য কোনো মাসে বিতরের নামায জামা'আতের সাথে আদায় করা জায়েয নয়। যেমন বলা হয়েছে-

وَلَا يُصَلِّى الْوِتْرَ بِجَمَاعَةٍ فِيْ غَيْرِ شَهْرِ رَمَضَانَ عَلَيْهَا إِجْمَاعُ الْمُسْلِمِيْنَ

অর্থ : রমযান মাস ছাড়া অন্য মাসে বিতরের জামা'আত নাজায়েয। এতে মুসলিম উম্মাহর ইজমা রয়েছে।[৬৩৭]

যারা একাকী তারাবীহর নামায আদায় করেন তারাও ইচ্ছা করলে জামা'আতে বিতর আদায় করতে পারবেন। তবে যারা জামা'আতে তারাবীহ আদায় করেছেন তারা অবশ্যই জামা'আতের সাথে বিতরের নামায আদায় করবেন।

---

[৬৩৬] আবু দাউদ ছাড়া নাসায়ী ৮৭২ তিরমিযী ৩৫১৩ ইবনে মাজাহ ৩৮৫০ আহমদ ১৭১ পাঁচ জনে বর্ণনা করেছেন। তিরমিযী ও হাকিম একে সহীহ বলেছেন।

[৬৩৭] ফাতওয়ায়ে দারুল উলুম-খণ্ড-৪, পৃ.-১৬৮, আদ-দুররুল মুখতার- খণ্ড-২, পৃ.-১১

# অধ্যায়-১৩
# দুই ঈদ

### ঈদের পরিচয়

'ঈদ' 'আওদুন' عَوْدٌ ধাতু হতে উৎপন্ন, যার অর্থ হলো : বারবার ফিরে আসা। জাহিলী যুগে আরব দেশে যেকোনো বার্ষিক আনন্দমেলাকে 'ঈদ' বলা হতো। অতঃপর ইসলামি পরিভাষায় 'ঈদ' ঐ দু'টি বার্ষিক ধর্মীয় উৎসবকে বলা হয়, যা শরীআত নির্ধারিত পন্থায় উদযাপিত হয়। যেদিন বারবার আল্লাহর বড়ত্ব ঘোষণা করে তাঁর নামে তাকবীর ধ্বনি উচ্চারিত হয় এবং যা প্রতি বছর বান্দার উপরে আল্লাহর বিশেষ ক্ষমা ও অনুগ্রহের বারতা নিয়ে ফিরে আসে'।

### ঈদের নামায

ঈদের নামায ২য় হিজরী সনে রোযা ফরজ হওয়ার সাথে সাথে চালু হয়। দু'ঈদের নামায কুর'আন, হাদীস ও ইজমায়ে উম্মত দ্বারা প্রমাণিত। মুক্বীম-মুসাফির সকলের উপর ঈদের দু'রাকআত নামায আদায় করা সুন্নাতে মুয়াক্কাদাহ। এটি ইসলামের একটি গুরুতপূর্ণ নিদর্শন। রাসূলুল্লাহ সা. আমৃত্যু নিয়মিতভাবে এটি আদায় করেছেন এবং ছোট-বড় নারী-পুরুষ সকল সক্ষম মুসলমানকে ঈদের জামাআতে শরিক হওয়ার নির্দেশ দিয়েছেন।

### ঈদের দিনের সুন্নাত কাজসমূহ

ঈদের দিনের সুন্নাত কাজসমূহ হলো :

১. **ঈদের দিনের সুন্নাত খাবার :** রাসূলুল্লাহ সা. ঈদুল ফিতরের দিন কয়েকটি বেজোড় খেজুর খেয়ে ঈদগাহে বের হতেন এবং ঈদুল আযহার দিন সালাত আদায় না করা পর্যন্ত কিছুই খেতেন না। তিনি কুরবানির পশুর কলিজা দ্বারা ইফতার করতেন। সুতরাং ঈদুল ফিতরের

দিন মিষ্টান্নদ্রব্য এবং ঈদুল আযহার দিন কুরবানির পশুর গোশত দ্বারা খাবার শুরু করা উত্তম। বর্তমানে ঈদুল আযহাতেও সকাল থেকে সেমাই-জর্দার ধূম পড়ে যায়। অথচ এটা সন্নাত বিরোধী কাজ। মা-বোনদের এ ব্যাপারে কঠোর হওয়া উচিত। ঈদগাহে আসতে না পারলে বাড়িতে মেয়েরাসহ বাড়ির সকলকে নিয়ে তাকবীর সহকারে জামা'আতের সাথে দু'রাকআত নামায আদায় করবে।

২. **সর্বোত্তম পোশাক পরিধান করা :** রাসূলুল্লাহ সা. এদিন সর্বোত্তম পোশাক পরিধান করতেন ও স্ত্রী-কন্যাদের নিয়ে ঈদগাহে যেতেন।

৩. এক পথে ঈদগাহে যাওয়া ও অন্য পথে ফেরা।

৪. সুগন্ধি ব্যবহার করা মুস্তাহাব।

৫. তাকবীর বলতে বলতে ঈদগাহে যাওয়া। তাকবীর হলো : "আল্লা-হু আকবার, আল্লা-হু আকবার, লা ইলা-হা ইল্লাল্লা-হু, ওয়াল্লা-হু আকবার, আল্লা-হু আকবার, ওয়া লিল্লা-হিল হাম্‌দ।"

৬. দুই ঈদের দিন রোযা রাখা নিষিদ্ধ।

## একই দিনে জুমু'আ ও ঈদ এর বিধান

জুমু'আ ও ঈদ একই দিনে হওয়াতে রাসূলুল্লাহ সা. দুটিই পড়েছেন। তবে যারা ঈদের নামায পড়েছেন, তাদের জন্য জুমু'আ অপরিহার্য করেননি। তবে জুমু'আ না পড়লে ঐ দিনের যোহর নামায পড়তে হবে।

## ঈদুল ফিতর

ঈদুল ফিতর (আরবি: عِيْدُ الْفِطْرِ ঈদুল ফিতর অর্থাৎ "রোজা ভাঙার দিবস") ইসলাম ধর্মাবলম্বীদের দুটো সবচেয়ে বড় ধর্মীয় উৎসবের একটি। দ্বিতীয়টি হলো ঈদুল আযহা। ধর্মীয় পরিভাষায় একে ইয়াউমুল জাযা (অর্থ: পুরস্কারের দিবস) হিসেবেও বর্ণনা করা হয়েছে। দীর্ঘ এক মাস রোজা রাখা বা সিয়াম সাধনার পর মুসলমানরা এই দিনটি ধর্মীয় কর্তব্য পালনসহ খুব আনন্দের সাথে পালন করে থাকে।

## সাদাকাতুল ফিতর

সাদাকাতুল ফিতর ফরজ। রাসূলুল্লাহ সা. রমযান শেষে ঈদুল ফিতরের সময় তা ফরজ করেছেন। এ প্রসঙ্গে হাদীসের বাণী,

عَنِ ابْنِ عُمَرَ: «أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فَرَضَ زَكَاةَ الْفِطْرِ مِنْ رَمَضَانَ عَلَى النَّاسِ، صَاعًا مِنْ تَمْرٍ، أَوْ صَاعًا مِنْ شَعِيرٍ، عَلَى كُلِّ حُرٍّ أَوْ عَبْدٍ، ذَكَرٍ أَوْ أُنْثَى، مِنَ الْمُسْلِمِينَ.

"আব্দুল্লাহ ইবন ওমর রা. হতে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ সা. গোলাম, স্বাধীন, পুরুষ, নারী, ছোট-বড় সকল মুসলিমের উপর সাদাকাতুল ফিতর ফরজ করেছেন"।[৬৩৮]

**সাদাকাতুল ফিতরের পরিমাণ**

সাদাকাতুল ফিতরের পরিমাণ এক 'সা', দেশের প্রচলিত খাদ্য থেকে তা পরিশোধ করতে হবে। এক 'সা' এর পরিমাণ হচ্ছে দুই কেজি চল্লিশ গ্রাম ভালো গম। এটা নবী করীম সা.-এর 'সা', যার দ্বারা তিনি সাদাকাতুল ফিতর নির্ধারণ করেছেন। এ প্রসঙ্গে হাদীসের বাণী,

عَنْ أَبِي سَعِيدٍ الخُدْرِيِّ رَضِيَ اللَّهُ عَنْهُ، قَالَ: كُنَّا نُخْرِجُ فِي عَهْدِ رَسُولِ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَوْمَ الفِطْرِ صَاعًا مِنْ طَعَامٍ، وَقَالَ أَبُو سَعِيدٍ: وَكَانَ طَعَامَنَا الشَّعِيرُ وَالزَّبِيبُ وَالأَقِطُ وَالتَّمْرُ.

"হযরত আবু সাঈদ খুদরি রা. হতে বর্ণিত, তিনি বলেন, আমরা ঈদুল ফিতরের দিন রাসূলুল্লাহ সা.-এর যুগে এক 'সা' খাদ্য প্রদান করতাম, আবু সাঈদ খুদরী বলেন, তখন আমাদের খাদ্য ছিল গম, কিশমিশ, পনির ও খেজুর।"[৬৩৯]

**সাদাকাতুল ফিতর প্রদানের সময়**

ঈদের সালাতের আগে সাদাকাতুল ফিতর প্রদান করা ওয়াজিব। ঈদের একদিন বা দু'দিন পূর্বেও দেয়া বৈধ। তবে সালাতের পরে দিলে আদায় হবে না।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস,

---

[৬৩৮] সহীহ মুসলিম, হাদীস নং ৯৮৪

[৬৩৯] সহীহ বুখারী, হাদীস নং : ১৫১০

عَنِ ابْنِ عَبَّاسٍ، قَالَ: «فَرَضَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ زَكَاةَ الْفِطْرِ طُهْرَةً لِلصَّائِمِ مِنَ اللَّغْوِ وَالرَّفَثِ، وَطُعْمَةً لِلْمَسَاكِينِ، فَمَنْ أَدَّاهَا قَبْلَ الصَّلَاةِ فَهِيَ زَكَاةٌ مَقْبُولَةٌ، وَمَنْ أَدَّاهَا بَعْدَ الصَّلَاةِ فَهِيَ صَدَقَةٌ مِنَ الصَّدَقَاتِ.

"হযরত আব্দুল্লাহ ইবন আব্বাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম "বেহুদা ও অশ্লীলতা থেকে সওমকে পবিত্র করতে মিসকিনদের খাদ্যস্বরূপ সাদাকাতুল ফিতর ওয়াজিব করেছেন। যে তা সালাতের পূর্বে আদায় করল, সেটাই গ্রহণযোগ্য সাদাকা, আর যে তা সালাতের পরে আদায় করল, সেটা অন্যান্য সাদাকার ন্যায় সাধারণ সাদাকা।"[৬৪০]

আর যদি কেউ ঈদের সালাত শেষ হয়ে যাওয়ার পর ঈদ সম্পর্কে জানতে পারে, অথবা সাদাকাতুল ফিতর ওয়াজিব হওয়ার সময় মরুভূমিতে থাকে, অথবা এমন জায়গায় থাকে যেখানে সাদাকা গ্রহণ করার কেউ নেই, তাহলে সুযোগ মতো আদায় করলেই হবে।

**ঈদুল আযহা**

ঈদুল আযহা (আরবীতে : عِيدُ الْأَضْحَى) এর অর্থ হলো ত্যাগের উৎসব। আসলে এটির মূল প্রতিপাদ্য বিষয় হচ্ছে ত্যাগ করা। এ দিনটিতে মুসলমানরা তাদের সাধ্যমত ধর্মীয় নিয়মানুযায়ী উট, গরু, দুম্বা কিংবা ছাগল কুরবানি করে। আল্লাহর আদেশে ইবরাহীম আ. আপনপুত্র ইসমাইলকে কুরবানি করার ঘটনাকে স্মরণ করে সারা বিশ্বের মুসলিম ধর্মাবলম্বীরা এই দিবসটি পালন করে। মূলত ঈদুল আযহা হলো : ত্যাগ ও আত্মোৎসর্গের ঈদ। ঈদুল আযহা দরিদ্র ও অভাবীদের প্রতি করুণা প্রদর্শনের ঈদ। ঈদুল আযহার অনুষ্ঠিত হওয়ার কালেই লক্ষ লক্ষ মুসলমান অবস্থানরত থাকে পবিত্র ভূমিতে হজ্জব্রত পালনাবস্থায়। ঈদুল আযহায় কুরবানি করার মাধ্যমে প্রকাশ পায় দানশীলদের বদান্যতা, অনাথ-দরিদ্রদের প্রতি সহানুভূতি।

---

[৬৪০] সুনানে ইবনে মাজাহ, হাদীস নং : ১৮২৭

## কুরবানির পরিচয়

আরবী ‘কুরবান’ قُرْبَانٌ শব্দটি ফারসী বা উর্দূতে ‘কুরবানি’ রূপে পরিচিত হয়েছে, যার অর্থ ‘নৈকট্য’। পারিভাষিক অর্থে ‘কুরবানি’ ঐ মাধ্যমকে বলা হয়, যার দ্বারা আল্লাহ্র নৈকট্য হাছিল হয়’। প্রচলিত অর্থে, ঈদুল আযহার দিন আল্লাহর সন্তুষ্টি লাভের উদ্দেশ্যে শারঈ পন্থায় যে পশু যবেহ করা হয়, তাকে ‘কুরবানি’ বলা হয়’। সকালে রক্তিম সূর্য উপরে ওঠার সময়ে কুরবানি’ করা হয় বলে এই দিনটিকে ‘ইয়াওমুল আযহা’ বলা হয়ে থাকে। যদিও কুরবানি সারাদিন ও পরের দু’দিন করা যায়।

## কুরবানির ইতিহাস

হযরত ইব্রাহীম আ. তাঁর পুত্রকে কুরবানি করার যে পরীক্ষায় উত্তীর্ণ হয়েছিলেন, সে থেকেই কুরবানির ইতিহাস শুরু হয়। মহান আল্লাহ্র বাণী,

رَبِّ هَبْ لِي مِنَ الصَّالِحِينَ . فَبَشَّرْنَاهُ بِغُلَامٍ حَلِيمٍ . فَلَمَّا بَلَغَ مَعَهُ السَّعْيَ قَالَ يَا بُنَيَّ إِنِّي أَرَى فِي الْمَنَامِ أَنِّي أَذْبَحُكَ فَانْظُرْ مَاذَا تَرَى قَالَ يَا أَبَتِ افْعَلْ مَا تُؤْمَرُ سَتَجِدُنِي إِنْ شَاءَ اللَّهُ مِنَ الصَّابِرِينَ. فَلَمَّا أَسْلَمَا وَتَلَّهُ لِلْجَبِينِ وَنَادَيْنَاهُ أَنْ يَا إِبْرَاهِيمُ . قَدْ صَدَّقْتَ الرُّؤْيَا إِنَّا كَذَلِكَ نَجْزِي الْمُحْسِنِينَ. إِنَّ هَذَا لَهُوَ الْبَلَاءُ الْمُبِينُ . وَفَدَيْنَاهُ بِذِبْحٍ عَظِيمٍ .

‘হে আমার রব! আমাকে সৎকর্মশীল সন্তান দান করুন’। অতঃপর তাকে আমি পরম ধৈর্যশীল একজন পুত্র সন্তানের সুসংবাদ দিলাম। অতঃপর যখন সে তার সাথে চলাফেরা করার বয়সে পৌঁছল, তখন সে বলল, হে প্রিয় বৎস, আমি স্বপ্নে দেখেছি যে, আমি তোমাকে যবেহ করছি, অতএব দেখ তোমার কী অভিমত; সে বলল, হে আমার পিতা আপনাকে যা আদেশ করা হয়েছে আপনি তাই করুন। আমাকে ইনশা আল্লাহ আপনি অবশ্যই ধৈর্যশীলদের অন্তর্ভুক্ত পাবেন। অতঃপর তারা উভয়ে যখন আত্মসমর্পণ করল এবং সে ইসমাঈলকে কাত করে শুইয়ে দিল। তখন আমি তাকে আহ্বান করে বললাম, হে ইবরাহীম, তুমি তো স্বপ্নকে সত্যে পরিণত করেছ। নিশ্চয় আমি এভাবেই সৎকর্মশীলদের পুরস্কৃত করে থাকি। নিশ্চয়

এটা সুস্পষ্ট পরীক্ষা। আর আমি এক মহান যবেহের বিনিময়ে তাকে মুক্ত করলাম।[৬৪১]

সেই থেকে চালু হয় কুরবানি করার আদর্শ, আল্লাহর জন্য সবকিছু ত্যাগ করার নিদর্শন হিসেবে।

**কুরবানির হুকুম**

আকল, বালিগ ও মুকীম ব্যক্তি যদি ১০ই যিলহজ্জ ফজর হইতে ১২ই যিলহজ্জ সন্ধ্যা পর্যন্ত নিসাব পরিমাণ সম্পদের মালিক হয়, তবে তার উপর কুরবানি করা ওয়াজিব। কুরবানি ওয়াজিব হওয়ার জন্য যাকাতের ন্যায় নিসাব পরিমাণ সম্পদ এক বছর থাকার প্রয়োজন নেই। মহান আল্লাহর বাণী,

وَلِكُلِّ أُمَّةٍ جَعَلْنَا مَنسَكًا لِّيَذْكُرُوا اسْمَ اللَّهِ عَلَىٰ مَا رَزَقَهُم مِّن بَهِيمَةِ الْأَنْعَامِ ۗ فَإِلَٰهُكُمْ إِلَٰهٌ وَاحِدٌ فَلَهُ أَسْلِمُوا ۗ وَبَشِّرِ الْمُخْبِتِينَ.

"প্রত্যেক জাতির জন্য আমি কুরবানির নিয়ম করে দিয়েছি; যাতে তারা আল্লাহর নাম স্মরণ করতে পারে, যে সমস্ত জন্তু তিনি রিযক হিসেবে দিয়েছেন তার উপর। তোমাদের ইলাহ তো এক, অতএব তারই কাছে আত্মসমর্পণ করো, আর অনুগতদের সুসংবাদ দাও।"[৬৪২]

**কী ধরনের পশু দ্বারা কুরবানি করা যাবে**

কুরবানির পশু তিন ধরনের ছয়টি :

১. **উট :** কুরবানির জন্য উট পূর্ণ পাঁচ বছর বয়সের হতে হবে।

২. **গরু ও মহিষ :** গরু ও মহিষ পূর্ণ দুই বছর বয়সের হতে হবে।

উট, গরু ও মহিষ এ তিন ধরনের পশু একটিতে সর্বোচ্চ সাত ব্যক্তি পর্যন্ত শরিক হয়ে কুরবানি দিতে পারবে, তবে কারো অংশ যেন এক-সপ্তমাংশের কম না হয়।

৩. **ছাগল, দুম্বা ও ভেড়া :** কুরবানির জন্য ছাগল, দুম্বা ও ভেড়া পূর্ণ এক বছর বয়সের হতে হবে।

কুরবানির পশু সুঠাম, সুন্দর ও নিখুঁত হওয়া চাই। চার ধরনের পশু কুরবানি করা নাজায়েয। যথা: স্পষ্ট খোঁড়া, স্পষ্ট কানা, স্পষ্ট রোগী ও জীর্ণশীর্ণ

---

[৬৪১] আল কুর'আন, সূরা আস সাফ্‌ফাত ৩৭ : ১০০-১০৭

[৬৪২] আল কুর'আন, সূরা হজ্জ, ২২ : ৩৪

এবং অর্ধেক কান কাটা বা ছিদ্র করা ও অর্ধেক শিং ভাঙ্গা। এসবের চাইতে নিম্নস্তরের কোনো দোষ যেমন অর্ধেক লেজ কাটা ইত্যাদি থাকলে তার দ্বারাও কুরবানি হবে না। তবে নিখুঁত পশু ক্রয়ের পর যদি নতুন করে খুঁত দেখা যায় বা পুরনো কোনো দোষ বেরিয়ে আসে, তাহলে ঐ পশু দ্বারাই কুরবানি বৈধ হবে।

### কখন ও কীভাবে কুরবানি করতে হয়

১০, ১১, ১২ যিলহাজ্জ তিনদিনের রাত-দিন যেকোনো সময় কুরবানি করা যাবে। তবে অনেক সাহাবী, ইমাম শাফেঈ ও বহু বিদ্বানের মতে ঈদুল আযহার পরের তিনদিন কুরবানি করা যাবে। এবং অনেকে সন্ধ্যার পর কুরবানি করাকে নাজায়েয মনে করেছেন।

উট দাঁড়ানো অবস্থায় এর 'হলকুম' বা কণ্ঠনালীর গোড়ায় কুরবানির নিয়তে 'বিসমিল্লাহি ওয়াল্লাহু আকবার' বলে অস্ত্রাঘাতের মাধ্যমে রক্ত প্রবাহিত করে 'নহর' করতে হয় এবং গরু বা ছাগলের মাথা দক্ষিণ দিকে রেখে বাম কাতে ফেলে 'যবহ' করতে হয়।

কুরবানি দাতা ধারালো ছুরি নিয়ে ক্বিবলামুখী হয়ে দু'আ পড়ে নিজ হাতে খুব জলদি যবহের কাজ সমাধা করবেন, যেন পশুর কষ্ট কম হয়।

রাসূলুল্লাহ সা. নিজ হাতে কুরবানি করেছেন। অন্যের দ্বারা যবহ করানো জায়েয আছে। তবে এই গুরুতপূর্ণ ইবাদাতটি নিজ হাতে করা অথবা যবহের সময় স্বচক্ষে প্রত্যক্ষ করা উত্তম।

ঈদের নামায ও খুৎবা শেষ হওয়ার পূর্বে কুরবানি করা নিষেধ। করলে তাকে তদস্থলে আরেকটি কুরবানি দিতে হবে।

**যবেহ করার সময় চারটি রগ কাটা জরুরি :** ১. কণ্ঠনালী, ২. খাদ্যনালী, ৩. দুই পাশের দুটি মোটা রগ। এগুলোর মধ্যে যেকোনো তিনটি রগ কাটা হয় তবুও কুরবানি শুদ্ধ হবে।

### কুরবানি দাতার বিশেষ আমল

কুরবানি দাতা যিলহজ্জ মাসের চাঁদ দেখার পর থেকে চুল-নখ না কাটা মুস্ত াহাব। রাসূলুল্লাহ সা.-এর হাদীস,

عَنْ أُمِّ سَلَمَةَ، قَالَ: «إِذَا دَخَلَ الْعَشْرُ وَعِنْدَهُ أُضْحِيَّةٌ يُرِيدُ أَنْ يُضَحِّيَ، فَلَا يَأْخُذَنَّ شَعْرًا، وَلَا يَقْلِمَنَّ ظُفُرًا.

উপর সালাম পেশ করে। অতঃপর যেন বলে হে আল্লাহ! আমার জন্য তোমার রহমতের দরজাসমূহ খুলে দাও। আর যখন কেউ মসজিদে প্রবেশ করে, তখন সে যেন বলে:

اللَّهُمَّ افْتَحْ لِي أَبْوَابَ رَحْمَتِكَ.

হে আল্লাহ! আমি তোমার কাছে তোমার দেয়া রিযিক অনুগ্রহ চাই।

وَإِذَا خَرَجَ، فَلْيَقُلْ: اللهُمَّ إِنِّي أَسْأَلُكَ مِنْ فَضْلِكَ

"আর যখন বের হয়, তখন যেন বলে: 'হে আল্লাহ, আমি তোমার কছে তোমার অনুগ্রহ কামনা করছি।"[৭০০]

**৩। সালাতে সর্বশেষ তাশাহহুদের বৈঠকে দুরূদ পড়া সুন্নাত**

عَنْ فَضَالَةَ بْنَ عُبَيْدٍ، يَقُولُ: سَمِعَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ رَجُلًا يَدْعُو فِي صَلَاتِهِ فَلَمْ يُصَلِّ عَلَى النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، فَقَالَ النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: «عَجِلَ هَذَا»، ثُمَّ دَعَاهُ فَقَالَ لَهُ أَوْ لِغَيْرِهِ: «إِذَا صَلَّى أَحَدُكُمْ فَلْيَبْدَأْ بِتَحْمِيدِ اللهِ وَالثَّنَاءِ عَلَيْهِ، ثُمَّ لْيُصَلِّ عَلَى النَّبِي صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، ثُمَّ لْيَدْعُ بَعْدُ بِمَا شَاءَ.

"হযরত ফাদ্বালাহ বিন উবাইদ রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. শুনেছেন: এক ব্যক্তি সালাতে দু'আ করছে, কিন্তু তাঁর উপর দুরূদ পাঠ করেনি। তখন নবী করীম সা. বললেন, এটা তাড়াহুড়া হয়ে গেল। অতঃপর রাসূলুল্লাহ সা. তাকে ডাকলেন, অতঃপর তাকে বা অন্য কাউকে বললেন– যখন তোমাদের কেউ সালাত পড়ে, সে যেন আল্লাহর প্রশংসা ও গুণকীর্তন দিয়ে শুরু করে। অতঃপর নবী করীম সা. এর উপর যেন দুরূদ পড়ে. তাউপর যা খুশি সে যেন প্রার্থনা করে।"[৭০১]

**৪। দু'আ কবুল হওয়ার জন্য দুরূদ পড়া সুন্নাত**

عَنْ عُمَرَ بْنِ الْخَطَّابِ، قَالَ: إِنَّ الدُّعَاءَ مَوْقُوفٌ بَيْنَ السَّمَاءِ وَالأَرْضِ لَا يَصْعَدُ مِنْهُ شَيْءٌ، حَتَّى تُصَلِّيَ عَلَى نَبِيِّكَ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ.

---

[৭০০] সুনানে ইবনেমাযাহ, হাদীস নং: ৭৭২।

[৭০১] সুনানে তিরমিযী, হাদীস নং: ৩৪৭৭।

"হযরত ওমর বিন খাত্তাব রা. বলেছেন– দু'আ আকাশ ও যমীনের মাঝে স্থির থাকে। এর থেকে কিছু উর্ধ্বে পৌঁছে না; যতক্ষণ না নবী করীম (স)-এর উপর দুরূদ পড়া হয়।"[৭০২]

**৫। জুমু'আর দিনে নবী করীম সা.-এর উপর দুরূদ পড়া সুন্নাত**

যেমন নবী করীম সা.-এর বাণী–

عَنْ أَوْسِ بْنِ أَوْسٍ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: إِنَّ مِنْ أَفْضَلِ أَيَّامِكُمْ يَوْمَ الْجُمُعَةِ، فِيهِ خُلِقَ آدَمُ، وَفِيهِ قُبِضَ، وَفِيهِ النَّفْخَةُ، وَفِيهِ الصَّعْقَةُ. فَأَكْثِرُوا عَلَيَّ مِنَ الصَّلَاةِ فِيهِ، فَإِنَّ صَلَاتَكُمْ مَعْرُوضَةٌ عَلَيَّ.

"হযরত আউস বিন আউস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন: নিশ্চয়ই তোমাদের দিনসমূহের মধ্য থেকে উত্তম দিন হলো জুমু'আর দিন। এদিনে আদমকে সৃষ্টি করা হয়েছে এবং এদিনে তাঁকে মৃত্যু দেয়া হয়েছে। এ দিনে শিঙ্গায় ফুৎকার দেয়া হবে এবং তাতেই সংজ্ঞাহীন করা হবে। সুতরাং ঐদিনে আমার উপর বেশি বেশি করে দুরূদ পড়। কেননা, তোমাদের দুরূদ আমার নিকট পেশ করা হয়।"[৭০৩]

**৬। জানাযার সালাতে দ্বিতীয় তাকবীরের পর দুরূদ পড়া সুন্নাত**

**৭। বক্তৃতা, খোৎবা, ভূমিকা ও মজলিসসমূহে দুরূদ পড়া সুন্নাত**

**৮। নবী সা. এর নাম উল্লেখের সময় দুরূদ পড়া সুন্নাত**

রাসূলুল্লাহ সা. বলেছেন–

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: رَغِمَ أَنْفُ رَجُلٍ ذُكِرْتُ عِنْدَهُ فَلَمْ يُصَلِّ عَلَيَّ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন: সেই লোকের নাক ধূলিমলিন হোক, যার নিকট আমার নাম উল্লেখের পরও সে আমার উপর দুরূদ পড়েনি।"[৭০৪]

---

[৭০২] সুনানে তিরমিযী, হাদীস নং: ৪৮৬।

[৭০৩] সুনানে আবু দাউদ, হাদীস নং: ১০৪৭।

[৭০৪] সুনানে তিরমিযী, হাদীস নং: ৩৫৪৫।

তিনি (স) আরও বলেন–

عَنْ حُسَيْنِ بْنِ عَلِي بْنِ أَبِي طَالِبٍ قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: الْبَخِيلُ الَّذِي مَنْ ذُكِرْتُ عِنْدَهُ فَلَمْ يُصَلِّ عَلَيَّ.

"হযরত হুসাইন বিন আলী রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন: কৃপণ সে, যার নিকট আমার নাম উল্লেখের পর সে আমার উপর দুরূদ পাঠ করে না।"[৭০৫]

## রাসূলুল্লাহ সা. এর উপর দুরূদ পড়ার ফযিলত

### ১। দশবার রহমত বর্ষণ করা হয়

عَنْ أَبِي هُرَيْرَةَ، أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنْ صَلَّى عَلَيَّ وَاحِدَةً صَلَّى الله عَلَيْهِ عَشْرًا.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন: যে ব্যক্তি আমার উপর একবার দুরূদ পড়বে আল্লাহ তার উপর দশবার রহমত বর্ষণ করবেন।[৭০৬]

### ২। দশটি মন্দ-পাপ কমিয়ে দেয়া হয়

দশবার রহমত বর্ষণ করা হয় এবং দশটি মন্দ-পাপ কমিয়ে দেয়া হয়। এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. বলেছেন:

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: «مَنْ صَلَّى عَلَيَّ صَلَاةً وَاحِدَةً صَلَّى اللَّهُ عَلَيْهِ عَشْرَ صَلَوَاتٍ، وَحُطَّتْ عَنْهُ عَشْرُ خَطِيئَاتٍ، وَرُفِعَتْ لَهُ عَشْرُ دَرَجَاتٍ.

"যে আমার উপর একবার দুরূদ পড়বে, আল্লাহ তার উপর দশবার রহমত বর্ষণ করবেন। তার দশটি মন্দ-পাপ কমিয়ে দেয়া হবে, বাড়িয়ে দেয়া হবে তার দশটি মর্যাদা।"[৭০৭]

---

[৭০৫] সুনানে তিরমিযী, হাদীস নং: ৩৫৪৬।
[৭০৬] সহীহ মুসলিম, হাদীস নং: ৪০৮।
[৭০৭] সুনানে নাসায়ী, হাদীস নং: ১২৯৭।

# অধ্যায়-২০
# বিবাহ ও মহর

## বিবাহ

বিবাহ হচ্ছে শরীআতের একটি বন্ধন, যার দ্বারা স্বামী-স্ত্রী আপসে একে অপরকে সম্ভোগ করা বৈধ হয়।

## বিবাহের ফযিলত

বিবাহ হলো সকল নবী-রাসূলের সবচেয়ে গুরুত্বপূর্ণ একটি সুন্নাত। বিবাহের মাধ্যমেই পৃথিবীতে মানবজাতির ক্রমবিকাশ। এ প্রসঙ্গে মহান আল্লাহর বাণী,

وَمِنْ آيَاتِهِ أَنْ خَلَقَ لَكُمْ مِنْ أَنْفُسِكُمْ أَزْوَاجًا لِتَسْكُنُوا إِلَيْهَا وَجَعَلَ بَيْنَكُمْ مَوَدَّةً وَرَحْمَةً إِنَّ فِي ذَلِكَ لَآيَاتٍ لِقَوْمٍ يَتَفَكَّرُونَ.

"আর তাঁর নিদর্শনাবলির মধ্যে রয়েছে যে, তিনি তোমাদের জন্য তোমাদের থেকেই স্ত্রীদের সৃষ্টি করেছেন, যাতে তোমরা তাদের কাছে প্রশান্তি পাও। আর তিনি তোমাদের মধ্যে ভালোবাসা ও দয়া সৃষ্টি করেছেন। নিশ্চয় এর মধ্যে নিদর্শনাবলি রয়েছে সে কওমের জন্য, যারা চিন্তা করে।"[৭০৮]

## বিবাহের হুকুম

১. যার যৌন ক্ষুধা রয়েছে এবং যিনায় লিপ্ত হওয়ার সম্ভাবনা নেই তার জন্য বিবাহ করা সুন্নাত; কারণ এর মাধ্যমে নর-নারী ও উম্মতের জন্য অনেক উপকার রয়েছে।

২. যে ব্যক্তি বিবাহ না করলে যিনায় লিপ্ত হওয়ার সম্ভাবনা থাকে তার জন্য বিবাহ করা ওয়াজিব।

---

[৭০৮] আল কুর'আন, সূরা আর রূম, ৩০ : ২১

বিবাহ সম্পর্কে রাসূলুল্লাহ সা.-এর হাদীস

عَنْ عَائِشَةَ، قَالَتْ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: النِّكَاحُ مِنْ سُنَّتِي، فَمَنْ لَمْ يَعْمَلْ بِسُنَّتِي فَلَيْسَ مِنِّي.

"হযরত আয়িশা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, বিবাহ হলো আমার সুন্নাত, আর যে আমার সুন্নাতের আমল করবে না সে আমার দলভুক্ত নয়।"[৭০৯]

**বিবাহের শর্তসমূহ**

বিবাহ বিশুদ্ধ হওয়ার জন্য শর্তগুলো হলো :

১. বর-কনে নির্দিষ্টকরণ।
২. বর-কনের সম্মতি।
৩. অভিভাবক ব্যতীত কোনো নারীর বিবাহ না হওয়া।
৪. মহর দ্বারা বিবাহ হওয়া।

**বিবাহের মহর**

মহর হলো বিবাহের বন্ধনের জন্য স্বামীর প্রতি ফরজ বিনিময়। ইসলাম নারী জাতিকে অর্থনৈতিক অধিকার দিয়ে বিবাহের সময় স্বামীর পক্ষ থেকে মহর আদায় করাকে ফরজ করে দিয়েছেন।

মহান আল্লাহর বাণী,

وَآتُوا النِّسَاءَ صَدُقَاتِهِنَّ نِحْلَةً فَإِنْ طِبْنَ لَكُمْ عَنْ شَيْءٍ مِنْهُ نَفْسًا فَكُلُوهُ هَنِيئًا مَرِيئًا.

"আর তোমরা নারীদেরকে সন্তুষ্টচিত্তে তাদের মহর দিয়ে দাও, অতঃপর যদি তারা তোমাদের জন্য তা থেকে খুশি হয়ে কিছু ছাড় দেয়, তাহলে তোমরা তা সানন্দে তৃপ্তিসহকারে খাও।"[৭১০]

**মহরের পরিমাণ**

মহরে আদায়যোগ্য পরিমাণ হওয়া উচিত। কেননা মহর পরিশোধ করা না হলে কিয়ামতের দিন ঐ স্বামী যিনাকারী হিসেবে চিহ্নিত হবে। মহরের

---

[৭০৯] সুনানে ইবনে মাজাহ, হাদীস নং : ১৮৪৬

[৭১০] আল কুর'আন, সূরা নিসা, ৪ : ৪

পরিমাণ যদি গর্ব-অহংকারের সীমা ও ঋণের বোঝায় স্বামীর ঘাড় ভারী হয়, তবে ঐ মহর হারাম। রাসূলুল্লাহ সা.-এর স্ত্রীগণের মহর ছিল পাঁচশত দিরহাম। তবে বর্তমান প্রেক্ষাপটে বরের অর্থনৈতিক বিবেচনা করে আদায়যোগ্য পরিমাণ মহর নির্ধারণ করা জরুরি।

## যিহারের পরিচয়

স্ত্রীকে মায়ের সাথে অথবা মায়ের কোনো অঙ্গের সাথে তুলনা করাকে 'যিহার' বলে। প্রাচীন আরব সমাজে স্ত্রীকে মায়ের সাথে তুলনা করার মাধ্যমে বৈবাহিক সম্পর্ক ছিন্ন করা হতো। ইসলামে এর মাধ্যমে সরাসরি বৈবাহিক সম্পর্ক ছিন্ন হয় না। তবে অসঙ্গত কথা বলার কারণে কাফ্ফারা দিতে হয়। যেমন : স্বামী যদি এরূপ বলে যে, তুমি আমার মায়ের মতো।

## যিহারের হুকুম

যিহারের হুকুম হলো ৩টি :

১. যিহারের কারণে স্ত্রী তালাক হয়ে যায় না।

২. যিহার করাকে মহান আল্লাহ হারাম করে দিয়েছেন। মহান আল্লাহ বলেন,

اَلَّذِينَ يُظَاهِرُونَ مِنْكُمْ مِنْ نِسَائِهِمْ مَا هُنَّ أُمَّهَاتِهِمْ إِنْ أُمَّهَاتُهُمْ إِلَّا اللَّائِي وَلَدْنَهُمْ وَإِنَّهُمْ لَيَقُولُونَ مُنْكَرًا مِنَ الْقَوْلِ وَزُورًا وَإِنَّ اللَّهَ لَعَفُوٌّ غَفُورٌ.

"তোমাদের মধ্যে যারা তাদের স্ত্রীদের সাথে যিহার করে, তাদের স্ত্রীগণ তাদের মাতা নয়। তাদের মাতা তো কেবল তারাই যারা তাদেরকে জন্ম দিয়েছে। আর তারা অবশ্যই অসঙ্গত ও অসত্য কথা বলে। আর নিশ্চয় আল্লাহ অধিক পাপ মোচনকারী, বড়ই ক্ষমাশীল।"[৭১১]

৩. কোনো স্বামী তার স্ত্রীর সাথে যিহার করলে যতক্ষণ কাফ্ফারা আদায় না করবে ততক্ষণ তার সাথে সহবাস করা হারাম।

---

[৭১১] আল কুর'আন, সূরা মুযাদালা, ৫৮ : ২

# অধ্যায়-২১
# কুর'আন তিলাওয়াত ও এর ফযিলত

## কুর'আন মাজীদ প্রতি মাসে একবার খতম করা সুন্নাত

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عَمْرٍو، أَنَّ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ لَهُ: اقْرَأِ الْقُرْآنَ فِي شَهْرٍ.

"হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রা. বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমরা প্রতি মাসে একবার কুর'আন মাজীদ খতম করবে।"[৭১২]

**দৃষ্টি আকর্ষণ:** প্রতি মাসে কুর'আন মাজীদ তিলাওয়াত ও অধ্যয়ন করে শেষ করার একটি সহজ উপায় হচ্ছে প্রতি ফরজ সালাতের ১০ মিনিট পূর্বে মসজিদে যাওয়া। এই সময়ে ২ পাতা বা ৪ পৃষ্ঠা পড়ে শেষ করা সম্ভব। সুতরাং পুরো দিনে ১০ পাতা বা একপারা সমাপ্ত হয়ে যাবে। এভাবে সহজেই আপনি পুরো মাসে কুরআন মাজীদ পড়ে শেষ করতে পারেন।

## আল কুর'আনের কিছু সূরা ও ফযিলত

**১। সূরা ফতিহা**

بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

اَلْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعَالَمِيْنَ . الرَّحْمَنِ الرَّحِيمِ . مَالِكِ يَوْمِ الدِّينِ . إِيَّاكَ نَعْبُدُ وَإِيَّاكَ نَسْتَعِينُ . اهْدِنَا الصِّرَاطَ الْمُسْتَقِيمَ . صِرَاطَ الَّذِينَ أَنْعَمْتَ عَلَيْهِمْ غَيْرِ الْمَغْضُوبِ عَلَيْهِمْ وَلَا الضَّالِّينَ .

---

[৭১২] আবু দাউদ, ১৩৮৮।

"শুরু করছি আল্লাহ্‌র নামে যিনি পরম করুণাময়, অতি দয়ালু।"

"১. যাবতীয় প্রশংসা আল্লাহ্ তা'আলার যিনি সকল সৃষ্টি জগতের পালনকর্তা। ২. যিনি নিতান্ত মেহেরবান ও দয়ালু। ৩. যিনি বিচার দিনের মালিক। ৪. আমরা একমাত্র তোমারই ইবাদাত করি এবং শুধুমাত্র তোমারই সাহায্য প্রার্থনা করি। ৫. আমাদেরকে সরল পথ দেখাও, ৬. ঐ সমস্ত লোকের পথ যাদেরকে তুমি নিয়ামত দান করেছ। তাদের পথ নয়, যাদের প্রতি তোমার গজব নাযিল হয়েছে এবং যারা পথভ্রষ্ট হয়েছে।"[৭১৩]

**সূরা ফতিহার ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস**

قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: وَالَّذِي نَفْسِي بِيَدِهِ مَا أُنْزِلَتْ فِي التَّوْرَاةِ وَلَا فِي الإِنْجِيلِ وَلَا فِي الزَّبُورِ وَلَا فِي الفُرْقَانِ مِثْلُهَا. وَإِنَّهَا سَبْعٌ مِنَ المَثَانِي وَالقُرْآنُ العَظِيمُ الَّذِي أُعْطِيتُهُ.

"রাসূলুল্লাহ সা. বলেছেন, যাঁর হাতে আমার প্রাণ সেই সত্তার কসম, এ সূরার মতো (মর্যাদাসম্পন্ন) কোনো সূরা তাওরাত, ইনজিল, যাবূর এমনকি কুর'আনেও নাযিল হয়নি। আর এটি বারবার পঠিত সাতটি আয়াত সম্বলিত সূরা এবং মহান কুর'আন যা আমাকে দেয়া হয়েছে।"[৭১৪]

"হযরত আনাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সা. এক সফরে ছিলেন, পথিমধ্যে একস্থানে তিনি অবতরণ করেন। তাঁর পাশেই একজন লোক অবতরণ করলেন। রাবী বলেন, রাসূলুল্লাহ সা. তার দিকে তাকালেন এবং বললেন, আমি কী তোমাকে কুর'আনের উত্তম সূরার কথা বলব না? তিনি বললেন, জ্বি হ্যাঁ। তখন রাসূলুল্লাহ সা. আলহামদু লিল্লাহি রাব্বিল আ'লামিন তিলাওয়াত করলেন।"[৭১৫]

---

[৭১৩] আল কুর'আন: ১: ১-৭।

[৭১৪] সুনানে তিরমিযী, ২৮৭৫।

[৭১৫] হাকেম, আত তারগীব ওয়াত তারহীব।

**২। সূরা নাস ও সূরা ফালাক্ব**

بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

قُلْ أَعُوذُ بِرَبِّ النَّاسِ . مَلِكِ النَّاسِ . إِلَهِ النَّاسِ . مِنْ شَرِّ الْوَسْوَاسِ الْخَنَّاسِ . الَّذِي يُوَسْوِسُ فِي صُدُورِ النَّاسِ . مِنَ الْجِنَّةِ وَالنَّاسِ .

"শুরু করছি আল্লাহ্‌র নামে যিনি পরম করুণাময়, অতি দয়ালু।"

"১. বলুন, আমি আশ্রয় গ্রহণ করছি মানুষের পালনকর্তার, ২. মানুষের অধিপতির, ৩. মানুষের মা'বুদের ৪. তার অনিষ্ট থেকে, যে কুমন্ত্রণা দেয় ও আত্মগোপন করে, ৫. যে কুমন্ত্রণা দেয় মানুষের অন্তরে ৬. জ্বিনের মধ্য থেকে অথবা মানুষের মধ্য থেকে।"[৭১৬]

بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

قُلْ أَعُوذُ بِرَبِّ الْفَلَقِ . مِنْ شَرِّ مَا خَلَقَ . وَمِنْ شَرِّ غَاسِقٍ إِذَا وَقَبَ . وَمِنْ شَرِّ النَّفَّاثَاتِ فِي الْعُقَدِ . وَمِنْ شَرِّ حَاسِدٍ إِذَا حَسَدَ .

"শুরু করছি আল্লাহ্‌র নামে যিনি পরম করুণাময়, অতি দয়ালু।"

"১. বলুন, আমি আশ্রয় গ্রহণ করছি প্রভাতের পালনকর্তার, ২. তিনি যা সৃষ্টি করেছেন, তার অনিষ্ট থেকে, ৩. অন্ধকার রাত্রির অনিষ্ট থেকে, যখন তা সমাগত হয়, ৪. গ্রন্থিতে ফুৎকার দিয়ে জাদুকারিনীদের অনিষ্ট থেকে ৫. এবং হিংসুকের অনিষ্ট থেকে যখন সে হিংসা করে।"[৭১৭]

**সূরা নাস ও ফালাক্ব এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস**

عَنْ عُقْبَةَ بْنِ عَامِرٍ الْجُهَنِيِّ، عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: " قَدْ أَنْزَلَ اللَّهُ عَلَيَّ آيَاتٍ لَمْ يُرَ مِثْلُهُنَّ {قُلْ أَعُوذُ بِرَبِّ النَّاسِ} وَ {قُلْ أَعُوذُ بِرَبِّ الفَلَقِ}

[৭১৬] আল কুর'আন: ১১৪: ১-৬।

[৭১৭] আল কুর'আন: ১১৩: ১-৫।

"হযরত উকবা বিন আমর জুহান্নি রা. থেকে বর্ণিত, তিনি রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, আল্লাহ তা'আলা এমন দু'টি সূরা নাযিল করেছেন যার কোনো তুলনা নেই। সেগুলো হলো: 'কুল আউযু বিরাব্বিন নাস' ও 'কুল আউযু বিরাব্বিল ফালাক্ব'।"[৭১৮]

عَنْ عُقْبَةَ بْنِ عَامِرٍ، قَالَ: أَمَرَنِي رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ أَقْرَأَ بِالمُعَوِّذَتَيْنِ فِي دُبُرِ كُلِّ صَلَاةٍ.

"হযরত উকবা বিন আমর রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. আমাকে প্রত্যেক ফরজ সালাতের শেষে সূরা ফালাক্ব ও সূরা নাস পড়তে আদেশ করেছেন।"[৭১৯]

### ৩। সূরা ইখলাস

بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

قُلْ هُوَ اللَّهُ أَحَدٌ . اللَّهُ الصَّمَدُ . لَمْ يَلِدْ وَلَمْ يُولَدْ . وَلَمْ يَكُنْ لَهُ كُفُوًا أَحَدٌ .

"শুরু করছি আল্লাহ্‌র নামে যিনি পরম করুণাময়, অতি দয়ালু।"

"১. বলুন, তিনি আল্লাহ্‌, এক, ২. আল্লাহ্‌ অমুখাপেক্ষী, ৩. তিনি কাউকে জন্ম দেননি এবং কেউ তাকে জন্ম দেয়নি, ৪. এবং তার সমতুল্য কেউ নেই।"

## সূরা ইখলাসের ফজিলত

### ক. কুর'আনের এক তৃতীয়াংশ তিলাওয়াত করার সমান সাওয়াব

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي أَيُّوبَ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: أَيَعْجِزُ أَحَدُكُمْ أَنْ يَقْرَأَ فِي لَيْلَةٍ ثُلُثَ القُرْآنِ؟ مَنْ قَرَأَ: اللَّهُ الوَاحِدُ الصَّمَدُ فَقَدْ قَرَأَ ثُلُثَ القُرْآنِ."

---

[৭১৮] সুনানে তিরমিযী, ২৯০২।

[৭১৯] সুনানে তিরমিযী, ২৯০৩।

"হযরত আবু আইউব রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, তোমাদের কেউ কী একরাতে কুর'আনের এক তৃতীয়াংশ তিলাওয়াত করতে সক্ষম? যে ব্যক্তি 'আল্লাহু ওয়াহেদ আস সামাদ' অর্থাৎ সূরা ইখলাস তিলাওয়াত করল, সে যেন কুর'আনের এক তৃতীয়াংশ তিলাওয়াত করলো।"[৭২০]

**খ. জান্নাত ওয়াজিব হয়ে যায়**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: أَقْبَلْتُ مَعَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَسَمِعَ رَجُلًا يَقْرَأُ: قُلْ هُوَ اللَّهُ أَحَدٌ اللَّهُ الصَّمَدُ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: «وَجَبَتْ». قُلْتُ: مَا وَجَبَتْ؟ قَالَ: «الجَنَّةُ»

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সা. এর সাথে এলাম, রাসূলুল্লাহ সা. এক ব্যক্তিকে 'কুলহু আল্লাহু আহাদ, আল্লাহুস সামাদ' পড়তে শুনলেন, এবং রাসূলুল্লাহ সা. বললেন, তার জন্য ওয়াজিব হয়ে গিয়েছে। আমি জিজ্ঞাসা করলাম, কী ওয়াজিব হয়েছে? রাসূলুল্লাহ সা. বললেন, 'জান্নাত'।"[৭২১]

**গ. পঞ্চাশ বছরের গুনাহ মাফ করে দেয়া হয়**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنْ قَرَأَ كُلَّ يَوْمٍ مِائَتَيْ مَرَّةٍ قُلْ هُوَ اللَّهُ أَحَدٌ مُحِيَ عَنْهُ ذُنُوبُ خَمْسِينَ سَنَةً إِلَّا أَنْ يَكُونَ عَلَيْهِ دَيْنٌ.

"হযরত আনাস বিন মালিক রা. রাসূলুল্লাহ সা. হতে বর্ণনা করেছেন, তিনি বলেন, যে ব্যক্তি প্রতিদিন দু'শত বার 'কুলহু আল্লাহু আহাদ' পড়বে, তার পঞ্চাশ বছরের গুনাহ মাফ করে দেয়া হবে, কিন্তু তার ঋণের বোঝা থাকলে তা ব্যতীত।"[৭২২]

---

[৭২০] সুনানে তিরমিযী, ২৮৯৬।
[৭২১] সুনানে তিরমিযী, ২৮৯৭।
[৭২২] সুনানে তিরমিযী, ২৮৯৮।

**ঘ. ডান দিক দিয়ে জান্নাতে প্রবেশ করবে**

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: مَنْ أَرَادَ أَنْ يَنَامَ عَلَى فِرَاشِهِ فَنَامَ عَلَى يَمِينِهِ ثُمَّ قَرَأَ قُلْ هُوَ اللَّهُ أَحَدٌ مِائَةَ مَرَّةٍ فَإِذَا كَانَ يَوْمُ الْقِيَامَةِ يَقُولُ لَهُ الرَّبُّ: يَا عَبْدِيَ ادْخُلْ عَلَى يَمِينِكَ الْجَنَّةَ"

"হযরত আনাস বিন মালিক রা. রাসূলুল্লাহ সা. হতে বর্ণনা করেন, তিনি বলেন, যে ব্যক্তি ঘুমানোর জন্য বিছানায় শুয়ে ডান কাত হয়ে একশ বার 'কুলহু আল্লাহু আহাদ' পড়বে, কিয়ামতের দিন মহান আল্লাহ তাকে বলবেন, হে আমার বান্দা, তোমার ডান দিক দিয়ে জান্নাতে প্রবেশ কর।"[৭২৩]

**৪। সূরা নাসর**

بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ . وَرَأَيْتَ النَّاسَ يَدْخُلُونَ فِي دِينِ اللَّهِ أَفْوَاجًا . فَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ وَاسْتَغْفِرْهُ إِنَّهُ كَانَ تَوَّابًا .

"শুরু করছি আল্লাহ্‌র নামে যিনি পরম করুণাময়, অতি দয়ালু।"

"১. যখন আসবে আল্লাহর সাহায্য ও বিজয় ২. এবং আপনি মানুষকে দলে দলে আল্লাহ্‌র দ্বীনে প্রবেশ করতে দেখবেন, ৩. তখন আপনি আপনার পালনকর্তার পবিত্রতা বর্ণনা করুন এবং তাঁর কাছে ক্ষমা প্রার্থনা করুন। নিশ্চয় তিনি ক্ষমাকারী।"[৭২৪]

**সূরা নাসর-এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস**

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: ...«أَلَيْسَ مَعَكَ إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ؟» قَالَ: بَلَى. قَالَ: «رُبُعُ الْقُرْآنِ»

---

[৭২৩] সুনানে তিরমিযী, ২৮৯৮।

[৭২৪] আল কুর'আন: ১১০: ১-৩।

“হযরত আনাস বিন মালিক রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সা. (জনৈক ব্যক্তিকে) বলেছেন,...তোমার কাছে কী ‘ইযা যাআ নাসরুল্লাহি ওয়াল ফাত্হু’ নেই? লোকটি বললো: হ্যাঁ। রাসূলুল্লাহ সা. বললেন, এটি কুর‘আনের এক চতুর্থাংশ।”[৭২৫]

**৫। সূরা কাফিরূন-এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ্ সা.-এর হাদীস**

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: ...«أَلَيْسَ مَعَكَ قُلْ يَا أَيُّهَا الكَافِرُونَ؟» قَالَ: بَلَى، قَالَ: «رُبُعُ القُرْآنِ»

“হযরত আনাস বিন মালিক রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সা. (জনৈক ব্যক্তিকে) বলেছেন,...তোমার কাছে কী ‘কুল ইয়া আইউ হাল কাফিরূন’ নেই? লোকটি বললো: হ্যাঁ। রাসূলুল্লাহ্ সা. বললেন, এটি কুর‘আনের এক চতুর্থাংশ।”[৭২৬]

**৬। সূরা যিলযাল**

بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

إِذَا زُلْزِلَتِ الْأَرْضُ زِلْزَالَهَا . وَأَخْرَجَتِ الْأَرْضُ أَثْقَالَهَا . وَقَالَ الْإِنْسَانُ مَا لَهَا . يَوْمَئِذٍ تُحَدِّثُ أَخْبَارَهَا . بِأَنَّ رَبَّكَ أَوْحَىٰ لَهَا . يَوْمَئِذٍ يَصْدُرُ النَّاسُ أَشْتَاتًا لِيُرَوْا أَعْمَالَهُمْ . فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ . وَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَرَهُ .

“শুরু করছি আল্লাহ্র নামে যিনি পরম করুণাময়, অতি দয়ালু।”

“১. যখন পৃথিবী তার কম্পনে প্রকম্পিত হবে, ২. যখন সে তার বোঝা বের করে দেবে। ৩. এবং মানুষ বলবে, এর কী হলো? ৪. সেদিন সে তার বৃত্তান্ত বর্ণনা করবে, ৫. কারণ, আপনার পালনকর্তা তাকে আদেশ–

[৭২৫] সুনানে তিরমিযী, ২৮৯৫।
[৭২৬] সুনানে তিরমিযী, ২৮৯৫।

করবেন। ৬. সেদিন মানুষ বিভিন্ন দলে প্রকাশ পাবে, যাতে তাদেরকে তাদের কৃতকর্ম দেখানো হয়। ৭. অতঃপর কেউ অণু পরিমাণ সৎকর্ম করলে তা দেখতে পাবে। ৮. এবং কেউ অণু পরিমাণ অসৎকর্ম করলে তাও দেখতে পাবে।"[৭২৭]

**সূরা যিলযাল-এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস**

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ، أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: ... «أَلَيْسَ مَعَكَ إِذَا زُلْزِلَتِ الأَرْضُ؟» قَالَ: بَلَى، قَالَ: «رُبُعُ القُرْآنِ»

"হযরত আনাস বিন মালিক রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. (জনৈক ব্যক্তিকে) বলেছেন,...তোমার কাছে কী 'ইযা যুলযিলাতিল আরদি' নেই? লোকটি বললোঃ হ্যাঁ। রাসূলুল্লাহ সা. বললেন, এটি কুর'আনের এক চতুর্থাংশ।"[৭২৮]

অন্য হাদীসে সূরা যিলযাল কে কুর'আনের অর্ধেক বলা হয়েছে।

عَنْ ابْنِ عَبَّاسٍ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: إِذَا زُلْزِلَتْ تَعْدِلُ نِصْفَ القُرْآنِ،

"হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, 'ইযা যুলযিলাতিল আরদি' অর্ধেক কুর'আনের সাওয়াব।"[৭২৯]

**৭। সূরা বাক্বারা- এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা.-এর হাদীস**

عَن سهل بن سعد رَضِي الله عَنهُ قَالَ قَالَ رَسُول الله صلى الله عَلَيْهِ وَسلم إِن لكل شَيْء سناما وَإِن سَنَام الْقُرْآن سُورَة الْبَقَرَة من قَرَأَهَا فِي بَيته لَيْلًا لم يدْخل الشَّيْطَان بَيته ثَلَاث لَيَال وَمن قَرَأَهَا نَهَارا لم يدْخل الشَّيْطَان بَيته ثَلَاثَة أَيَّام.

[৭২৭] আল কুর'আন: ৯৯: ১-৮।
[৭২৮] সুনানে তিরমিযী, ২৮৯৫।
[৭২৯] সুনানে তিরমিযী, ২৮৯৪।

"হযরত সাহাল বিন সাঈদ রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, নিশ্চয়ই প্রত্যেকটি বস্তুর চূড়া রয়েছে, আল কুর'আনের চূড়া হলো সূরা বাক্বারা। যে ব্যক্তি রাতে তার ঘরে এ সূরা পাঠ করবে, তিন রাত পর্যন্ত তার ঘরে শয়তান প্রবেশ করবে না। আর যে ব্যক্তি দিনে তার ঘরে এ সূরা পাঠ করবে, তিন দিন পর্যন্ত তার ঘরে শয়তান প্রবেশ করবে না।"[৭৩০]

**৮। সূরা বাক্বারার শেষ দু'আয়াতের ফযিলত**

এ সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي مَسْعُودٍ الأَنْصَارِيِّ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: «مَنْ قَرَأَ الآيَتَيْنِ مِنْ آخِرِ سُورَةِ البَقَرَةِ فِي لَيْلَةٍ كَفَتَاهُ

"হযরত আবি মাসউদ আল আনসারী রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি সূরা বাক্বারার শেষ দু'আয়াত রাতে পড়বে, এটি তার জন্য যথেষ্ট হবে।"[৭৩১]

**৯। আয়াতুল কুরসী-এর ফযিলত**

**ক. এটি কুর'আনের আয়াতসমূহের প্রধান**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: لِكُلِّ شَيْءٍ سَنَامٌ، وَإِنَّ سَنَامَ القُرْآنِ سُورَةُ البَقَرَةِ وَفِيهَا آيَةٌ هِيَ سَيِّدَةُ آيِ القُرْآنِ، هِيَ آيَةُ الكُرْسِيِّ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, নিশ্চয়ই প্রত্যেকটি বস্তুর চূড়া রয়েছে, আল কুর'আনের চূড়া হলো সূরা বাক্বারা। এতে এমন একটি আয়াত রয়েছে যা কুর'আনের আয়াতসমূহের প্রধান, তা হল আয়াতুল কুরসী।"[৭৩২]

---

[৭৩০] সহীহ ইবনে হিব্বান, আত তারগীব ওআত তারহীব, ২২৪৬।

[৭৩১] সুনানে তিরমিযী, ২৮৮১।

[৭৩২] মুসনাদে হারেস, ৭২১, সুনানে তিরমিযী, ২৮৭৮ ।

**খ. আয়াতুল কুরসী পাঠকারী আল্লাহর পক্ষ থেকে নিরাপত্তা পাবে**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ رضى اللَّهُ عَنْهُ، قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: إِذَا أَوَيْتَ إِلَى فِرَاشِكَ فَاقْرَأْ آيَةَ الْكُرْسِي، لَنْ يَزَالَ مَعَكَ مِنَ اللَّهِ حَافِظٌ، وَلاَ يَقْرَبُكَ شَيْطَانٌ حَتَّى تُصْبِحَ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যখন তোমাদের কেউ বিছানায় যাবার ইচ্ছা করে সে যেন আয়াতুল কুরসী পাঠ করে। যে তা পাঠ করবে সে আল্লাহর নিকট থেকে নিরাপত্তা পাবে এবং সকাল পর্যন্ত শয়তান তার কাছে আসতে পারবে না।"[৭৩৩]

**গ. আয়াতুল কুরসী পাঠকারীর জান্নাত লাভের পথ নিশ্চিত হয়**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي أُمَامَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: {مَنْ قَرَأَ آيَةَ الْكُرْسِيِّ دُبُرَ كُلِّ صَلاَةٍ مَكْتُوبَةٍ لَمْ يَمْنَعْهُ مِنْ دُخُولِ الْجَنَّةِ إِلَّا الْمَوْتُ}.

"হযরত আবি উমামা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি প্রত্যেক ফরজ সালাতের পর আয়াতুল কুরসী পাঠ করবে তার জান্নাতে প্রবেশে মৃত্যু ছাড়া আর কোনো বাধা থাকবে না।"[৭৩৪]

**১০। সূরা কাহাফ-এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস**

عَنْ أَبِي الدَّرْدَاءِ، عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ: مَنْ حَفِظَ عَشْرَ آيَاتٍ مِنْ أَوَّلِ سُورَةِ الْكَهْفِ، عُصِمَ مِنْ فِتْنَةِ الدَّجَّالِ.

---

[৭৩৩] আল বুখারী, হাদীস নং: ৫০১০।

[৭৩৪] মিশকাতুল মাসাবীহ, ৯৭৪, বায়হাকী, সহীহ ইবনে হিব্বান, নাসায়ী, বায়হাকী,।

"হযরত আবি দারদা রা. থেকে বর্ণিত, তিনি রাসূলুল্লাহ সা. থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি সূরা কাহাফের প্রথম দশ আয়াত মুখস্থ করবে, তাকে দাজ্জালের ফিতনা থেকে মুক্ত রাখা হবে।"[৭৩৫]

**১১। সূরা ইয়াসিন-এর ফযিলত**

**ক. দশবার কুর'আন খতমের সাওয়াব পাওয়া যায়**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَنَسٍ، قَالَ: قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: إِنَّ لِكُلِّ شَيْءٍ قَلْبًا، وَقَلْبُ الْقُرْآنِ يس، وَمَنْ قَرَأَ يس كَتَبَ اللَّهُ لَهُ بِقِرَاءَتِهَا قِرَاءَةَ الْقُرْآنِ عَشْرَ مَرَّاتٍ.

"হযরত আনাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, প্রত্যেক বস্তুর একটি হৃদয় আছে। আল কুর'আনের হৃদয় হলো সূরা ইয়াছিন। যে ব্যক্তি একবার সূরা ইয়াছিন তিলাওয়াত করবে, আল্লাহ তা'আলা তাকে দশ বার কুর'আন খতমের সাওয়াব দেবেন।"[৭৩৬]

**খ. মুমূর্ষু ব্যক্তির উদ্দেশে সূরা ইয়াছিন পড়ার ফযিলত**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা.-এর হাদীস

عَنْ مَعْقِل بْنِ يَسَارٍ الْمُزَنِيِّ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: «مَنْ قَرَأَ (يس) ابْتِغَاءَ وَجْهِ اللَّهِ تَعَالَى غُفِرَ لَهُ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِهِ فَاقْرَؤُوهَا عِنْدَ مَوْتَاكُمْ.

"হযরত মা'কাল বিন ইয়াসার রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি আল্লাহর সন্তুষ্টির উদ্দেশ্যে সূরা ইয়াছিন তিলাওয়াত করবে, আল্লাহ তার অতীত জীবনের সকল গুনাহ ক্ষমা করে দেবেন। সুতরাং তোমরা মুমূর্ষু ব্যক্তির কাছে সূরা ইয়াছিন তিলাওয়াত কর।"[৭৩৭]

---

৭৩৫ সুনানে আবু দাউদ, ৪৩২৩, সহীহ মুসলিম ও নাসায়ী।

৭৩৬ সুনানে তিরমিযী , ২৮৮৭।

৭৩৭ সুনানে আবু দাউদ, ৩১২১, বায়হাকী, মিশকাতুল মাসাবীহ, ২১৭৮।

**গ. সূরা ইয়াছিন পাঠকারীর গুনাহসমূহ ক্ষমা করা হয়**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: مَنْ قَرَأَ يس فِي لَيْلَةٍ ابْتِغَاءَ وَجْهِ اللَّهِ، غُفِرَ لَهُ فِي تِلْكَ اللَّيْلَةِ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি আল্লাহর সন্তুষ্টির উদ্দেশ্যে রাতে সূরা ইয়াছিন তিলাওয়াত করবে, আল্লাহ তার ঐ রাতের সকল গুনাহ মাফ করে দেবেন।"[৭৩৮]

**ঘ. সূরা ইয়াছিন পাঠকারীর সকল হাজত পূর্ণ হয়**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ عَطَاءِ بْنِ أَبِي رَبَاحٍ، قَالَ: بَلَغَنِي أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: «مَنْ قَرَأَ يس فِي صَدْرِ النَّهَارِ، قُضِيَتْ حَوَائِجُهُ.

"হযরত আতা বিন আবি রিবাহ রা. থেকে বর্ণিত, তিনি বলেন, আমি শুনেছি যে, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি দিনের বেলায় সূরা ইয়াছিন তিলাওয়াত করবে, তার সকল হাজত পূর্ণ করা হবে।"[৭৩৯]

**১২। সূরা দুখান-এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস**

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: مَنْ قَرَأَ حم الدُّخَانَ فِي لَيْلَةٍ أَصْبَحَ يَسْتَغْفِرُ لَهُ سَبْعُونَ أَلْفَ مَلَكٍ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি রাতে সূরা হা-মীম আদদুখান তিলাওয়াত করে, ভোর হওয়া পর্যন্ত তার জন্য সত্তর হাজার ফেরেশতা আল্লাহর দরবারে ক্ষমা প্রার্থনা করতে থাকে।"[৭৪০]

---

[৭৩৮] সুনানে দারেমী, ৩৪৬০।
[৭৩৯] সুনানে দারেমী, ৩৪৬১।
[৭৪০] সুনানে তিরমিযী, ২৮৮৮।

এ প্রসঙ্গে রাসূলুল্লাহ সা. এর অন্য হাদীস

عَنْ أَبِي هُرَيْرَةَ، قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: مَنْ قَرَأَ حم الدُّخَانَ فِي لَيْلَةِ الْجُمُعَةِ غُفِرَ لَهُ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি জুমু'আর রাতে সূরা হা-মীম আদদুখান তিলাওয়াত করে, তাকে মাফ করা হবে।"[৭৪১]

**১৩। সূরা আর রাহমান-এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস**

রাসূল সা. ইরশাদ করেন, প্রত্যেক জিনিসেরই সৌন্দর্য আছে, এ সৌন্দর্যের কারণে সে জিনিসটি দুলহানের ন্যায় হয়। আর কুর'আনের সৌন্দর্য হলো সূরা আর রাহমান।

مَنْ قَرَأَ سُورَةَ الرَّحْمَنِ، رَحِمَ اللَّهُ ضَعْفَهُ.

"যে ব্যক্তি সূরা আর রাহমান তিলাওয়াত করবে, আল্লাহ তার প্রতি অগণিত রহম করবেন।"[৭৪২]

**১৪। সূরা ওয়াক্বিয়া-এর ফযিলত**

**ক. অতীত, বর্তমান, দুনিয়া ও আখিরাত সকল বিষয়ের জ্ঞান অর্জিত হয়**

এ সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস

قَالَ مَسْرُوقٌ: مَنْ سَرَّهُ أَنْ يَعْلَمَ عِلْمَ الْأَوَّلِينَ وَالْآخِرِينَ، وَعِلْمَ الدُّنْيَا وَالْآخِرَةِ، فَلْيَقْرَأْ سُورَةَ الْوَاقِعَةِ.

"হযরত মাসরূক রা. থেকে বর্ণিত, তিনি বলেন, যে ব্যক্তি অতীত, বর্তমান, দুনিয়া ও আখিরাত সকল বিষয়ের জ্ঞান অর্জন করতে চায়, সে যেন সূরা ওয়াক্বিয়া তিলাওয়াত করে।"[৭৪৩]

**খ. এ সূরা পাঠকারী কখনো অভাবে পতিত হবে না**

এ সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস

---

[৭৪১] সুনানে তিরমিযী, ২৮৮৮।

[৭৪২] তারগীব আজ জুরজানী, ৪৭৮।

[৭৪৩] মুসনাদে আবি সায়বা, ৩৪৮৭৩।

عَنِ ابْنِ مَسْعُودٍ قَالَ: قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ: مَنْ قَرَأَ سُورَةَ الْوَاقِعَةِ فِي كُلِّ لَيْلَةٍ لَمْ تُصِبْهُ فَاقَةٌ أَبَدًا.

"হযরত ইবনে মাসউদ রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি প্রতি রাতে সূরা ওয়াকিয়া পাঠ করবে, সে কখনো দারিদ্র্য বা অভাবে পতিত হবে না।"[৭৪৪]

**১৫। সূরা মূলক-এর ফযিলত সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস**

عَنِ ابْنِ مَسْعُودٍ رَضِيَ اللَّهُ عَنْهُ، قَالَ: يُؤْتَى الرَّجُلُ فِي قَبْرِهِ فَتُؤْتَى رِجْلَاهُ فَتَقُولُ رِجْلَاهُ: لَيْسَ لَكُمْ عَلَى مَا قِبَلِي سَبِيلٌ كَانَ يَقُومُ يَقْرَأُ بِي سُورَةَ الْمُلْكِ، ثُمَّ يُؤْتَى مِنْ قِبَلِ صَدْرِهِ أَوْ قَالَ بَطْنِهِ، فَيَقُولُ: لَيْسَ لَكُمْ عَلَى مَا قِبَلِي سَبِيلٌ كَانَ يَقْرَأُ بِي سُورَةَ الْمُلْكِ، ثُمَّ يُؤْتَى رَأْسُهُ فَيَقُولُ: لَيْسَ لَكُمْ عَلَى مَا قِبَلِي سَبِيلٌ كَانَ يَقْرَأُ بِي سُورَةَ الْمُلْكِ، قَالَ: فَهِيَ الْمَانِعَةُ تَمْنَعُ مِنْ عَذَابِ الْقَبْرِ وَهِيَ فِي التَّوْرَاةِ سُورَةُ الْمُلْكِ، وَمَنْ قَرَأَهَا فِي لَيْلَةٍ فَقَدْ أَكْثَرَ وَأَطْنَبَ.

"হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. থেকে বর্ণিত, তিনি বলেন, মানুষকে যখন কবরে রাখা হবে, তখন তার দু'পায়ের দিক থেকে (আযাবের) ফেরেশতা আসবে। সূরা মূলক তখন বলবে, আমার দিক দিয়ে তোমার কোনো পথ নেই। কারণ সে সূরা মূলক পড়ত। তাউপর ফেরেশতা তার বুক অথবা পেটের দিক থেকে আসবে। সে তখন বলবে, আমার এ দিক থেকে তোমার কোনো পথ নেই। অতঃপর তার মাথার দিক দিয়ে আসবে। সূরা মূলক তখন বলবে, আমার এ দিক থেকে তোমার কোনো পথ নেই। কেননা, সে সূরা মূলক পাঠ করত। বস্তুত এ হচ্ছে প্রতিরোধকারী, যে কবরের আযাব প্রতিরোধ করে। তাওরাতেও এটি সূরা মূলক হিসেবে রয়েছে। যে ব্যক্তি রাতে এ সূরা পাঠ করে নিল, সে অনেক কিছু করে ফেলল এবং অনেক পুণ্যময় কাজ করলো।"[৭৪৫]

---

[৭৪৪] মুসনাদে আবি সায়বা, ৩৪৮৭৩।

[৭৪৫] মুসতাদরাক হাকেম, ৩৮৩৯, গ্রন্থকার এটিকে সহীহ বলেছেন।

عَنْ أَبِي هُرَيْرَةَ، عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ: إِنَّ سُورَةً مِنَ الْقُرْآنِ ثَلَاثُونَ آيَةً شَفَعَتْ لِرَجُلٍ حَتَّى غُفِرَ لَهُ. وَهِيَ سُورَةُ تَبَارَكَ الَّذِي بِيَدِهِ الْمُلْكُ.

"হযরত আবু হুরাইরা রা. থেকে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, কুর'আনে ত্রিশ আয়াতবিশিষ্ট একটি সূরা আছে, যা কোনো ব্যক্তির জন্য সুপারিশ করলে তাকে মাফ করে দেয়া হয়। এ সূরাটি হলো: 'তাবারাকাল্লাযী বিয়াদিহিল মূলক'।"[৭৪৬]

**১৬। সূরা হাশর-এর শেষ তিন আয়াত**

هُوَ اللَّهُ الَّذِي لَا إِلَهَ إِلَّا هُوَ عَالِمُ الْغَيْبِ وَالشَّهَادَةِ هُوَ الرَّحْمَنُ الرَّحِيمُ . هُوَ اللَّهُ الَّذِي لَا إِلَهَ إِلَّا هُوَ الْمَلِكُ الْقُدُّوسُ السَّلَامُ الْمُؤْمِنُ الْمُهَيْمِنُ الْعَزِيزُ الْجَبَّارُ الْمُتَكَبِّرُ سُبْحَانَ اللَّهِ عَمَّا يُشْرِكُونَ . هُوَ اللَّهُ الْخَالِقُ الْبَارِئُ الْمُصَوِّرُ لَهُ الْأَسْمَاءُ الْحُسْنَى يُسَبِّحُ لَهُ مَا فِي السَّمَاوَاتِ وَالْأَرْضِ وَهُوَ الْعَزِيزُ الْحَكِيمُ.

"তিনিই আল্লাহ্ তা'আলা, তিনি ব্যতীত কোনো উপাস্য নেই; তিনি দৃশ্য ও অদৃশ্যকে জানেন। তিনি পরম দয়ালু, অসীম দাতা। তিনিই আল্লাহ; তিনি ব্যতীত কোনো উপাস্য নেই। তিনিই একমাত্র মালিক, পবিত্র, শান্তি ও নিরাপত্তাদাতা, আশ্রয়দাতা, পরাক্রান্ত, প্রতাপান্বিত, মাহাত্ম্যশীল। তারা যাকে অংশীদার করে আল্লাহ্ তা'আলা তা থেকে পবিত্র। তিনিই আল্লাহ্ তা'আলা; স্রষ্টা, উদ্ভাবক, রূপদাতা, উত্তম নামসমূহ তাঁরই। নভোমণ্ডলে ও ভূমণ্ডলে যা কিছু আছে, সবই তাঁর পবিত্রতা ঘোষণা করে। তিনি পরাক্রান্ত প্রজ্ঞাময়।"[৭৪৭]

---

[৭৪৬] ইবনে হিব্বান, ১৭৬৬, সুনানে তিরমিযী, ২৮৯১।

[৭৪৭] আল কুর'আন: ৫৯: ২২-২৪।

## সূরা হাশর-এর শেষ তিন আয়াত এর ফযিলত

এ সম্পর্কে রাসূলুল্লাহ সা. এর হাদীস

عَنْ مَعْقِلِ بْنِ يَسَارٍ، عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ. قَالَ: " مَنْ قَالَ حِينَ يُصْبِحُ ثَلَاثَ مَرَّاتٍ: أَعُوذُ بِاللَّهِ السَّمِيعِ العَلِيمِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ وَقَرَأَ ثَلَاثَ آيَاتٍ مِنْ آخِرِ سُورَةِ الحَشْرِ وَكَّلَ اللَّهُ بِهِ سَبْعِينَ أَلْفَ مَلَكٍ يُصَلُّونَ عَلَيْهِ حَتَّى يُمْسِيَ، وَإِنْ مَاتَ فِي ذَلِكَ اليَوْمِ مَاتَ شَهِيدًا، وَمَنْ قَالَهَا حِينَ يُمْسِي كَانَ بِتِلْكَ المَنْزِلَةِ.

"হযরত মাকাল বিন ইয়াসার রা. থেকে বর্ণিত, তিনি নবী করীম সা. থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সা. বলেছেন, যে ব্যক্তি সকালে তিনবার 'আউযুবিল্লাহিছ ছামিউল আলিমি মিনাশ শাইত্বনির রাজীম' পড়বে তাউপর সূরা হাশরের শেষ তিন আয়াত একবার পাঠ করবে আল্লাহ তার জন্য সত্তর হাজার ফেরেশতা নিযুক্ত করে দেন, যারা সন্ধ্যা পর্যন্ত ওই ব্যক্তির জন্য ইসতিগফার করতে থাকে, সেদিন যদি তার মৃত্যু হয়, তাহলে সে ব্যক্তি শহীদী মৃত্যু লাভ করবে। এভাবে সন্ধ্যায় একই নিয়মে যিনি পাঠ করবে সে ব্যক্তিও উক্ত মরতবা লাভ করবে। সে যদি রাতের বেলা মৃত্যুবরণ করে তাহলে সে শহীদী দরজা লাভ করবে।"[৭৪৮]

### ১৭। সূরা আলে ইমরানের ২৬ ও ২৭ নং আয়াত

قُلِ اللَّهُمَّ مَالِكَ الْمُلْكِ تُؤْتِي الْمُلْكَ مَنْ تَشَاءُ وَتَنْزِعُ الْمُلْكَ مِمَّنْ تَشَاءُ وَتُعِزُّ مَنْ تَشَاءُ وَتُذِلُّ مَنْ تَشَاءُ بِيَدِكَ الْخَيْرُ إِنَّكَ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرٌ .تُولِجُ اللَّيْلَ فِي النَّهَارِ وَتُولِجُ النَّهَارَ فِي اللَّيْلِ وَتُخْرِجُ الْحَيَّ مِنَ الْمَيِّتِ وَتُخْرِجُ الْمَيِّتَ مِنَ الْحَيِّ وَتَرْزُقُ مَنْ تَشَاءُ بِغَيْرِ حِسَابٍ.

---

[৭৪৮] সুনানে তিরমিযী, ২৯২২।

"বলুন হে আল্লাহ! তুমিই সার্বভৌম শক্তির অধিকারী। তুমি যাকে ইচ্ছা রাজ্য দান কর এবং যার কাছ থেকে ইচ্ছা রাজ্য ছিনিয়ে নাও। যাকে ইচ্ছা সম্মান দান কর আর যাকে ইচ্ছা অপমানে পতিত কর। তোমারই হাতে রয়েছে যাবতীয় কল্যাণ। নিশ্চয়ই তুমি সর্ব বিষয়ে ক্ষমতাশীল। তুমি রাতকে দিনের ভেতরে প্রবেশ করাও এবং দিনকে রাতের ভেতরে প্রবেশ করিয়ে দাও। আর তুমিই জীবিতকে মৃতের ভেতর থেকে বের করে আন এবং মৃতকে জীবিতের ভেতর থেকে বের কর। আর তুমিই যাকে ইচ্ছা বেহিসাব রিযিক দান কর।"[৭৪৯]

**সূরা আলে ইমরানের ২৬ ও ২৭ নং আয়াত এর ফযিলত**

এ আয়াত দুটি পড়ার ফলে মহান আল্লাহ বান্দার আর্থিক দারিদ্র দূর করবেন। আলোচ্য আয়াত দুটির শানে নুযুল ও তাফসীর বিশ্লেষণ করে এতটুকু বলা যায়। যেমন তাফসীরে মাআ'নিউল কুর'আন প্রণেতা বলেন:

تُؤْتِي الْمُلْكَ الَّذِي هُوَ الْمَالُ

"আলোচ্য আয়াতে রাজত্ব বলে ধন-সম্পদ বুঝানো হয়েছে।"[৭৫০]

## শেষকথা

দিন-রাত ২৪ ঘণ্টায় পালনীয় সুন্নাতের ব্যাপারে আলোচ্য বইটিই যথেষ্ট হবে যদি এর প্রতিটি অধ্যায় যথাযথ বুঝে শুনে আমল করা যায়। আমরা আল্লাহর কাছে প্রার্থনা করছি, তিনি যেন নবী করীম সা. এর সুন্নাতের উপর জীবনযাপন এবং মৃত্যুবরণ করার তাওফিক দান করেন। মহান আল্লাহ তা'আলা মানবজাতির হিদায়াতের জন্য ইসলামি বিধি-বিধান দিয়েছেন, নাযিল করেছেন আল কুর'আন। আর ইসলামি বিধি-বিধানসমূহ বাস্তবজীবনে পালনের নির্দেশনা দিয়েছেন প্রিয়নবী হযরত মুহাম্মদ সা.। সুতরাং তার দেখানো সুন্নাত অনুসারে প্রতিটি কাজ করার মাধ্যমে রয়েছে দুনিয়াবি কল্যাণ ও পরকালীন মুক্তি। পরিশেষে সমস্ত প্রশংসা ও শোকরিয়া বিশ্ব জগতের মালিক আল্লাহর জন্য, যিনি রাসূলের অনেকগুলো সুন্নাতকে একত্রিত করার মহৎ কাজটি সমাপ্ত করার তাওফিক দিয়েছেন।

---

[৭৪৯] আল কুর'আন, ৩: ২৬-২৭।

[৭৫০] আজ জুযাজ, তাফসীরে মায়ানিউল কুর'আন ও ইরাবুহু, ১ম খণ্ড, পৃ: ৩৯২।

# গ্রন্থপঞ্জি

এ গ্রন্থ রচনায় যে সকল গ্রন্থের উদ্ধৃতি দেয়া হয়েছে, সে সকল গ্রন্থের তালিকা।


| ক্রম | লেখক/অনুবাদক/সংকলক | গ্রন্থের নাম | প্রকাশনী | প্রকাশ স্থান | মুদ্রন সন |
|---|---|---|---|---|---|
| ০১ | - | আল কুর'আন | - | - | - |
| ০২ | বুখারী, মুহাম্মদ ইবনে ইসমাইল | আস-সহীহ | দারে তাওকুন নাজাত | দামেশক | ১৪২২ হিঃ |
| ০৩ | মুসলিম ইবনুল হাজ্জাজ | আস-সহীহ | দারে এহইয়া আত-তুরাস আল আরাবী | বৈরুত | - |
| ০৪ | আবু দাউদ, সুলায়মান ইবনে আশ'আস | আস-সুনান | মাকতাবাতুল আসরিয়্যাহ | বৈরুত | - |
| ০৫ | তিরমিযী, মুহাম্মদ ইবনে ঈসা | আস-সুনান | মাকতাবাতু মুসতফা আল বালী আল হালী | মিশর | ১৩৯৫ হিঃ |
| ০৬ | তিরমিযী, মুহাম্মদ ইবনে ঈসা | শামায়েল | মাকতাবাতু মুসতফা আল বালী আল হালী | মিশর | ১৩৯৫ হিঃ |
| ০৭ | নাসায়ী, আহমদ ইবনে শুআইব | আস-সুনান | মাকতাবাতু মাতবুআত আল ইসলামিয়্যা | বৈরুত | ১৪০৬ হিঃ |
| ০৮ | ইবনে মাজাহ, মুহাম্মদ ইবনে ইয়াযিদ | আস-সুনান | দারে এহইয়া কিতাবুল আরাবীয়্যা | বৈরুত | - |
| ০৯ | আবি ইয়ালা আল-মাউসিলী, আহমদ ইবনে আলী | আল-মুসনাদ | দারুল মা'মুর বিত তুরাস | দামেশক | ১৪০৪ হিঃ |
| ১০ | ইবনে খুযাইমা, আবু বকর মুহাম্মদ ইবনে ইসহাক | আস-সহীহ | মাকতাবাতুল ইসলামিয়্যা | বৈরুত | - |
| ১১ | ইবনে হিব্বান, আবু হাতিম মুহাম্মদ | আস-সহীহ | মুয়স্যাতুর রিসালা | বৈরুত | ১৪০৮ হিঃ |
| ১২ | বায়হাকী, আহমদ ইবনে হুসাইন | শু'আবুল ঈমান | মাকতাবাতু রাশেদ বিন নসর | রিয়াদ | ১৪২৩ হিঃ |
| ১৩ | বায়হাকী, আহমদ ইবনে হুসাইন | আস-সুনানুল কুবরা | দারুল কুতুবুল ইলমীয়্যা | বৈরুত | ১৪২৪ হিঃ |
| ১৪ | বায়হাকী, আহমদ ইবনে হুসাইন | আস-সুনানুল ছোগরা | জামেআ দেরাসাতুল ইসলামিয়্যা | পাকিস্তান | ১৪১০ হিঃ |
| ১৫ | বায়হাকী, আহমদ ইবনে হুসাইন | আসমাউস ছিফাত | দারুল কুতুবুল ইলমীয়্যা | বৈরুত | ১৪২৪ হিঃ |
| ১৮ | আলবানী, মুহাম্মদ নাসিরুদ্দিন | সহীহ জামিয়িস সগীর | মাকতাবাতুল ইসলামি | - | - |

| ক্রম | লেখক/অনুবাদক/সংকলক | গ্রন্থের নাম | প্রকাশনী | প্রকাশ স্থান | মুদ্রন সন |
|---|---|---|---|---|---|
| ১৯ | সুলায়মান বিন আহমদ বিন আইয়ুব | মু'জামুল আওসাত | মাকতাবাতুল ইসলামিয়্যা | বৈরুত | ১৪০৫ হি: |
| ২০ | আবু আব্দুল্লাহ আহমদ বিন মুহাম্মদ বিন হাম্বল বিন হিলাল বিন আসাদ | মুসনাদে আহমদ | মুয়াস্যাতুর রিসালা | বৈরুত | ১৪২১ হি: |
| ২১ | ইবনে উশাই | শরহে ফিক্হ, | - | - | - |
| ২২ | আবু আব্দুল্লাহ ওয়ালিউদ্দিন আত তাবরানী | মিশকাতুল মাসাবীহ | মাকতাবাতুল ইসলামি | বৈরুত | ১৯৮৫ খ্রী: |
| ২৩ | সাউদি উলামা-কমিটি | ফাতাওয়া ইসলামিয়া | - | - | - |
| ২৪ | মুফতি মুহাম্মদ আমিমূল ইহসান | ফিকহুস সুনানি ওয়াল আছার | ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ | ঢাকা | ১৪৩১ হি: |
| ২৫ | আবু মুহাম্মদ আব্দুর রহমান বিন ফযল বিন বারহাম | সুনানে দারেমী, | দারু কুতুবুল ইলমিয়্যা | বৈরুত | ১৪১১ হি: |
| ২৬ | মুহাম্মদ বিন আব্দুল্লাহ বিন মুহাম্মদ বিন হামদুয়্যা বিন নুয়িম বিন হাকেম | মুসতাদারক আল হাকিম | মাকতাবাতুল ইসলামিয়্যা | বৈরুত | ১৪০৫ হি: |
| ২৭ | সুলায়মান বিন আহমদ বিন আইয়ুব | মু'জামুল কাবীর | মাকতাবাতু ইবনে কাইমিয়্যা | মিশর | ১৪১০ হি: |
| ২৯ | আহমদ বিন মাহদী বিন মাসউদ বিন নু'মান বিন দিনার | দারে কুতনী | মুয়স্যাতুর রিসালা | বৈরুত | ১৪২৪ হি: |
| ৩০ | ইবনে আবি শাইবাহ | ইরওয়াইল গালীল | দারুল ওতান | রিয়াদ | ১৯৯৭ খ্রী: |
| ৩১ | ইবনে আবি শাইবাহ | আল-মুসনাদ | দারুল ওতান | রিয়াদ | ১৯৯৭ খ্রী: |
| ৩২ | আলবানী, মুহাম্মদ নাসিরুদ্দিন | সহীহ তারগীব ওয়াত তাহরীব | মাকতাবাতুল মা'আরেফ | রিয়াদ | ১৪১৪ হি: |
| ৩৩ | আবু ইসহাক আজ জুযাজ | তাফসীরে মা'নিউল কুর'আন ও ইরাবুহু | ইলমূল কুতুব | বৈরুত | ১৪০৮ হি: |
| ৩৪ | তকী উদ্দিন আবু আব্বাস আহমদ বিন আব্দুল হালিম | সহীহ কালিমুত তাইয়্যেব | দারুল ফিকর | বৈরুত | ১৪০৭ হি: |

# সোনালী সোপান প্রকাশন কর্তৃক প্রকাশিত বইসমূহ

| ক্রম.নং | বইয়ের নাম | লেখক/অনুবাদক | মূল্য |
|---|---|---|---|
| ১. | আর-রাহীকুল মাখতূম | আল্লামা সফিউর রহমান মুবারকপুরী (রহ.) | ৫০০ টাকা |
| ২. | আল-কুরআনের বিষয়কোষ | ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম | প্রকাশিতব্য |
| ৩. | Dictionary of The Holy Quran | আল্লামা হাসানাইন মুহাম্মদ মখলুফ | ২২৫ টাকা |
| ৪. | কুরআন বিজ্ঞান মুসলমান | ডক্টর মুহাম্মাদ আসলাম পারভেজ | ১৩০ টাকা |
| ৫. | আল-লু'লু' ওয়াল মারজান (মুত্তাফাকুন আলাইহি) | আল্লামা মুহাম্মদ ফুয়াদ আবদুল বাকী র. অনু: ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম | ৯২০ টাকা |
| ৬. | বুলূগুল মারাম | হাফিয ইবনে হাজার আসকালানী রহ. | ৪০০ টাকা |
| ৭. | এন্তেখাবে হাদীস (শিক্ষা ও ব্যাখ্যাসহ ) | আল্লামা আবদুল গাফ্ফার হাসান নদভী | ২২০ টাকা |
| ৮. | রাহে আমল (শব্দার্থ, শিক্ষা ও ব্যাখ্যাসহ) ১,২ | আল্লামা জলীল আহসান নদভী | প্রকাশিতব্য |
| ৯. | রিয়াদুস সালেহীন (শব্দার্থ, শিক্ষা ও ব্যাখ্যাসহ) ১-৪ | ইমাম মুহিউদ্দীন ইয়াহইয়া আন-নববী র. | প্রকাশিতব্য |
| ১০. | রাসূলুল্লাহ সা.-এর পছন্দ-অপছন্দ | আল্লামা আদনান আত্তারশাহ | ৪৬০ টাকা |
| ১১. | হালাল হারাম ও কবীরা গুনাহ | আল্লামা কারযাভী ও ইমাম আয-যাহাবী রহ. অনু : ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম | ৩২০ টাকা |
| ১২. | ইসলামে সন্তান লালন-পালন | ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম | ৩৭০ টাকা |
| ১৩. | বেহেশতের রাজপথ ইসলাম | ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম | ৩৯০ টাকা |
| ১৪. | প্রশ্নোত্তরে ইসলামের হাজার প্রসঙ্গ | ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম | ৩২০ টাকা |
| ১৫. | কিতাবুত তাওহীদ ও কালিমা তাইয়্যিবা | আল্লামা আবদুল ওয়াহাব ও আল্লামা সালিহ বিন ফাওযান | ১৮০ টাকা |
| ১৬. | ১০০০ প্রশ্নোত্তরে ইসলাম | ডক্টর মুহাম্মাদ ইবরাহীম ইলমাস্‌রী ও প্রফেসর ডক্টর জামাল বাদাভী | ১৩০ টাকা |
| ১৭. | রাসূলুল্লাহ সা.-এর নামে চালিয়ে দেয়া জাল হাদীস | আল্লামা গোলাম আহমদ মোর্তজা অনু : ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম | ১২০ টাকা |
| ১৮. | নামায আমরা কেন পড়ি | ডক্টর শোয়ায়েব হাসান | ৭০ টাকা |
| ১৯. | আল-কুর'আন আমার বেহেশতের পথ দেখায় | ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম | ১৩০ টাকা |
| ২০. | কে আল্লাহ কে মুহাম্মাদ সা. একটি সহজ পরিচয় | আলী আরাবী আবু হামযা | ৭০ টাকা |
| ২১. | মাতা পিতার জন্য সবটুকু ভালোবাসা | আল্লামা আবদুল মালিক আল-কাসিম | ৭৫ টাকা |
| ২২. | ধন্য তুমি নারী (আদর্শ রমণীর গুণাবলী) | আল্লামা আবদুল হামীদ ফাইযী আল মাদানী | ১৪০ টাকা |
| ২৩. | মুসলিম নারীর ব্যবহারিক জীবন (২০০০ প্রশ্ন) | আল্লামা ইবরাহীম এম. কোন্না | ২৬০ টাকা |
| ২৪. | মাকসূদুল মু'মিনীন (মু'মিনের ব্যবহারিক জীবন) | মাওলানা ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম মাওলানা মুফতি মুহাম্মদ ফয়েজুল্লাহ | ৫৮০ টাকা |
| ২৫. | আল্লাহ তা'আলার পছন্দ-অপছন্দ | আল্লামা আদনান আত্তারশাহ | প্রকাশিতব্য |

| ক্রম.নং | বইয়ের নাম | লেখক/অনুবাদক | মূল্য |
|---|---|---|---|
| ২৬. | ইসলাম কায়েম তলোয়ারে নয় উদারতায় | মাওলানা আবদুল জলিল মাযাহেরী | ২২০ টাকা |
| ২৭. | আদাবে জিন্দেগী (জীবন-সৌন্দর্য) | আল্লামা ইউসুফ ইসলাহী | ২৬০ টাকা |
| ২৮. | বিশ্বনবী সা.-এর দয়া ও ভালোবাসা | আল্লামা আবু আবদুর রাহমান | ২৩০ টাকা |
| ২৯. | মরণের আগে ও পরের জীবন | মাওলানা ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম<br>মুহাম্মদ শাহিদুল ইসলাম | ২৮০ টাকা |
| ৩০. | জীবনের গুরুত্বপূর্ণ জিজ্ঞাসা ও আমল | মাওলানা ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম<br>মাওলানা মুফতি মুহাম্মদ ফয়েজুল্লাহ | ২৩০ টাকা |
| ৩১. | আদর্শ পরিবার ও পারিবারিক জীবন | মাওলানা ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম<br>মুহাম্মদ শাহিদুল ইসলাম | প্রকাশিতব্য |
| ৩২. | বিষয়ভিত্তিক কুরআন ও হাদীস সংকলন ১, ২ | সম্পাদনা পরিষদ | প্রকাশিতব্য |
| ৩৩. | মুখতাছার বুখারী | সংকলন | প্রকাশিতব্য |
| ৩৪. | কিয়ামতের আলামত | মুহাম্মদ ইকবাল কিলানী | প্রকাশিতব্য |
| ৩৫. | জান্নাত-জাহান্নামের বর্ণনা | মুহাম্মদ ইকবাল কিলানী | প্রকাশিতব্য |
| ৩৬. | রাসূলুল্লাহ (সা.)-এর ১০০০ শিক্ষণীয় ঘটনা | মোহাম্মদ নাছের উদ্দিন | প্রকাশিতব্য |
| ৩৭. | রাসূলুল্লাহ (সা.)-এর নামায | মাওলানা ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম<br>মোহাম্মদ নাছের উদ্দিন | প্রকাশিতব্য |
| ৩৮. | বিশ্বনবী (সা.)-এর জীবনী | ড. রুহুল আমীন সরকার<br>জি. এম. মেহেরুল্লাহ | প্রকাশিতব্য |
| ৩৯. | আল-কুরআনের গল্প (সিরিজ) | মোহাম্মদ নিজাম উদ্দিন | প্রকাশিতব্য |
| ৪০. | হযরত আবু বকর সিদ্দিক (রা)-এর জীবনী গল্প ও শিক্ষণীয় ঘটনা | মূল: আবদুল আজিজ<br>অনু: মোহাম্মদ নাছের উদ্দিন | প্রকাশিতব্য |
| ৪১. | হযরত উমর (রা)-এর জীবনী গল্প ও শিক্ষণীয় ঘটনা | মূল: আবদুল আজিজ<br>অনু: মোহাম্মদ নাছের উদ্দিন | প্রকাশিতব্য |
| ৪২. | হযরত উসমান (রা)-এর জীবনী গল্প ও শিক্ষণীয় ঘটনা | মূল: আবদুল আজিজ<br>অনু: মোহাম্মদ নিজাম উদ্দিন | প্রকাশিতব্য |
| ৪৩. | হযরত আলী (রা)-এর জীবনী গল্প ও শিক্ষণীয় ঘটনা | মূল: আবদুল আজিজ<br>অনু: মো: আতিয়ার রহমান | প্রকাশিতব্য |
| ৪৪. | তিন ভাষায় আল-কুরআনের অভিধান (উচ্চারণসহ) | মূল: আব্দুল করিম পারেক<br>অনু: মোহাম্মদ নাছের উদ্দিন | প্রকাশিতব্য |
| ৪৫. | দারসুল কুরআন ও হাদীস | সম্পাদনা পরিষদ | প্রকাশিতব্য |
| ৪৬. | শিশুর সুন্দর নাম | মাওলানা ডক্টর শাহ মুহাম্মাদ 'আবদুর রাহীম<br>মোহাম্মদ নাছের উদ্দিন | প্রকাশিতব্য |

